বড়ু চণ্ডীদাসের

# শ্রীকৃষ্ণকীর্ত্তন

প্রথম খণ্ড

মূল পুথির ফটোমুদ্রণ সংস্করণ

সম্পাদনা

নীলরতন সেন

সা হি ত্য লো ক

৫৭-এ কারবালা ট্যাঙ্ক লেন। কলকাতা ৭০০০০৬

Srikrishnakirtan
Edited by Nilratan Sen

প্রথম সংস্করণ : ১৪ এপ্রিল, ২০০০

প্রকাশক : নেপালচন্দ্র ঘোষ
সাহিত্যলোক। ৫৭-এ কারবালা ট্যাঙ্ক লেন। কলকাতা ৭০০০০৬

অক্ষরবিন্যাস ও মুদ্রণ : নেপালচন্দ্র ঘোষ
বঙ্গবাণী প্রিন্টার্স। ৫৭-এ কারবালা ট্যাঙ্ক লেন। কলকাতা ৭০০০০৬

প্রাচীন বাংলা ভাষার পরিচয়ধারী ‘শ্রীকৃষ্ণকীর্ত্তন’ অধ্যাপক নীলরতন সেন-এর সম্পাদনায় দুটি খণ্ডে প্রকাশিত হল। এই কাব্যের আধুনিক বঙ্গানুবাদরূপে দ্বিতীয় খণ্ডটি পূর্বে প্রকাশিত। এখন প্রকাশিত হল মূল পুথির ফটোমুদ্রণ সংস্করণ বা প্রথম খণ্ড।

বঙ্গানুবাদ খণ্ডটি জন্মখণ্ড থেকে রাধাবিরহ খণ্ড-এ বিন্যস্ত। ফটোমুদ্রণ সংস্করণ খণ্ডরহিত। এখানে একই পৃষ্ঠায় একই ছত্রে একটি খণ্ড শেষ হয়েছে ꙮ ফুল চিহ্নে। এছাড়া কোন্ স্থলে কোন্ খণ্ড শুরু লিপিকর তার উল্লেখ করেছেন এবং বিজোড় পৃষ্ঠা থেকে খণ্ড-নাম উল্লিখিত।

‘শ্রীকৃষ্ণকীর্ত্তন’-পুথি সম্পাদনা অধ্যাপক সেনের সারস্বত সাধনার অন্যতম বিশিষ্ট পরিচায়ক। তাঁর আকস্মিক প্রয়াণে প্রলম্বিত হয়েছে বর্তমান প্রকাশ। যথাসাধ্য প্রয়াস সত্ত্বেও কিছু মুদ্রণপ্রমাদ রয়ে গেল। সেগুলি পরবর্তী সংস্করণে দূর করা যাবে এইমাত্র আশা।

# বিষয়সূচী

# ভূমিকা

## *পুথি পরিচয়*

**গ্রন্থ আবিষ্কার :** বিশিষ্ট পুথি-বিশারদ বসন্তরঞ্জন রায় বিদ্বদ্‌বল্লভ (১৮৬৫-১৯৫২) ১৩১৬ বঙ্গাব্দে বনবিষ্ণুপুরের কাছে কাঁকিল্যা গ্রামে শ্রীনিবাস আচার্যের দৌহিত্র বংশের দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের গৃহে রাধাকৃষ্ণ প্রেমলীলা পালাগনের একটি পুথির সন্ধান পান। ১৩১৮ বঙ্গাব্দে বঙ্গীয় সাহিত্য পরিষদের জন্য পুথিটি সংগৃহীত হয়। সেখান থেকেই বসন্তরঞ্জনের সম্পাদনায় ১৩২৩ বঙ্গাব্দে 'শ্রীকৃষ্ণকীর্তন' নামে উক্ত পুথিটি প্রকাশিত হয়। মুখবন্ধ লেখেন রামেন্দ্রসুন্দর ত্রিবেদী (১৮৬৪-১৯১৯)। পুথির লিপিকাল নিয়ে আলোচনা করেন লিপিবিশারদ রাখালদাস বন্দ্যোপাধ্যায় (১৮৮৫-১৯৩০)। গ্রন্থের মূল 'ভূমিকা' লেখেন সম্পাদক বসন্তরঞ্জন রায় বিদ্বদ্‌বল্লভ (খ্রি. ১৮৬৫-১৯৫২)। সেখানে তিনি সমস্যা, পুথি, কবি, বর্ণনীয় বিষয়, ভাষা, শব্দ ও বর্ণবিন্যাস, ব্যাকরণ, রুচি ও আধ্যাত্মিকতা, শ্রীরাধা, লৌকিক সাহিত্যে শ্রীরাধার উল্লেখ এবং কাব্যসমালোচনা শিরোনামে গ্রন্থটির নানা দিক নিয়ে আলোচনা করেন।

প্রাপ্ত শ্রীকৃষ্ণকীর্তন পুথির প্রথম দুটি পাতা, (১ক-খ, ২ক-খ) পাওয়া যায়নি। শেষদিকেও অসমাপ্ত রয়েছে। মাঝেও কিছু কিছু পাতা মেলেনি। যে পাতাগুলি পাওয়া গেছে সেগুলি হল : ৩-৮, ১০-১৫, ১৭খ-১৮, ১৯খ-৪০, ৪২-৮৮ক, ৮৯-৯৩ক, ৯৪-৯৭, ৯৮খ-১০৩, ১১২-১৪৪, ১৫২-২২৬।

পুথিটি দুভাঁজ তুলোট কাগজে, ভিতরের অংশ সাদা রেখে, বাইরের উভয় পৃষ্ঠায় লিখিত। —অর্থাৎ ২২৬ × ২ = ৪৫২ পৃষ্ঠায়, অসমাপ্ত অবস্থায় এটি পাওয়া গেছে। শেষে কয়েকটি সাদা পাতা রয়েছে। সম্ভবত লিপিকর অন্য পুথি থেকে নকল করতে করতে এটি অসম্পূর্ণ রেখেছিলেন। বিশেষজ্ঞদের মতে পুথিতে তিন হাতের লেখা রয়েছে। প্রথম হাতের লেখাই বেশি। দ্বিতীয় হাতের লেখা ১৭৬ক, ২০৪-২০৭ক, ২১২, ২১৭খ-২২২ক। তৃতীয় অপেক্ষাকৃত অর্বাচীন হাতের লেখা ৬ এবং ১১৫ সংখ্যক পাতায় মিলছে। ৩-১৫ পাতা পর্যন্ত প্রতি পৃষ্ঠায় আট লাইন ; তারপর থেকে প্রতি পৃষ্ঠায় সাত লাইন হিসাবে লিখিত হয়েছে। পাতার মাঝখানে সূত্রবন্ধনীর জন্য প্রায় এক বর্গইঞ্চি ফাঁক রাখা হয়েছে। পুথির পাতার আকার ১৩″ × ৩″। প্রথম ও দ্বিতীয় হাতের লেখা বেশ স্পষ্ট, সুবোধ্য। পুথির ৬খ এবং ৭৩খ পৃষ্ঠায়, উপরের দিকে অস্পষ্ট ফার্সী হরফে কিছু লিখিত রয়েছে। পুথির কোথাও কবির নাম-পরিচয়, লিপিকরের নাম-পরিচয়, বা গ্রন্থটির নামোল্লেখ পর্যন্ত নেই।

**গ্রন্থের নাম-প্রসঙ্গ :** গ্রন্থটির শ্রীকৃষ্ণকীর্তন নাম ছিল এমন অনুমানের সপক্ষে বসন্তরঞ্জন মন্তব্য করেন : 'কথিত হয়, চণ্ডীদাস কৃষ্ণকীর্তন কাব্য রচনা করেন। খেতরীর এক বার্ষিক উৎসবে চণ্ডীদাসের কৃষ্ণলীলা গীত হইয়াছিল, অবশ্য কীর্তনাঙ্গে। আলোচ্য পুথির প্রতিপাদ্য যে শ্রীকৃষ্ণের লীলাকীর্তন তাহাতে তর্কের অবসর নাই। অতএব গ্রন্থের 'শ্রীকৃষ্ণকীর্তন' নামকরণ অসমীচীন নয়। (শ্রীকৃষ্ণকীর্তন, ৭সং পৃ. ॥৵) কথিত হয় অর্থে, ইতিপূর্বে ব্রজসুন্দর সান্যাল 'চণ্ডীদাস চরিতে' (১৩১১), ত্রৈলোক্যনাথ ভট্টাচার্য 'বিদ্যাপতি' গ্রন্থে (১৩০১) এবং জগদ্বন্ধু ভদ্র 'মহাজন পদাবলী'তে (১২৮০) এরূপ একটি পালাগানের উল্লেখ করেছেন। সনাতন গোস্বামীও 'শ্রীচণ্ডীদাসাদিদর্শিত দানখণ্ড নৌকাখণ্ডাদি প্রকারশ্চ'-এর উল্লেখ করে জয়দেবের গীতগোবিন্দের সঙ্গে তুল্যমূল্য হিসাবে গণ্য করেছেন (বৃ. বৈষ্ণব তোষিণী ১০।৩৩।২৬)। পুথিতে দশটি খণ্ড বা অধ্যায় পালা (জন্ম, তাম্বুল, দান, নৌকা, ভার-ছত্রসহ, বৃন্দাবন, যমুনা : কালীয় ও হার-সহ, বাণ, বংশী ও রাধাবিরহ) থাকলেও বেশি গুরুত্ব পেয়েছে দান, নৌকা, বংশী এবং রাধাবিরহের পালা চতুষ্টয়। এই গুরুত্ব বিচারে বোধহয় সম্পাদক গ্রন্থের এরূপ নামকরণ করেছেন এবং পণ্ডিতেরা মোটামুটি 'শ্রীকৃষ্ণকীর্তন' নাম মেনে নিয়েছেন। অবশ্য পুথির মধ্যে প্রাপ্ত একটি রসিদে লেখা রয়েছে, শ্রীকৃষ্ণ পঞ্চানন নামক এক ব্যক্তি ১০৮৯ সালে (১৬৮২ খ্রী. ?) শ্রীকৃষ্ণসন্দর্ভের ষোলটি পাতা মহারাজের কাছ থেকে নিয়ে গিয়েছিলেন। এতে মুহম্মদ শহীদুল্লাহ্ (১৮৮৫-১৯৬৯), ড. বিজনবিহারী ভট্টাচার্য (১৯০৬-১৯৮৮), ড. অসিতকুমার বন্দ্যোপাধ্যায় (১৯২০-২০০৩) প্রমুখ কয়েকজন গবেষক সন্দেহ প্রকাশ করেছেন যে গ্রন্থটির নাম হয়তো 'শ্রীকৃষ্ণ সন্দর্ভ' ছিল।

প্রাপ্ত রসিদের অনুলিপি





শ্রীশ্রীরাধাকৃষ্ণ শ্রীশ্রীরাধাকৃষ্ণ—

শ্রীশ্রীরাধাকৃষ্ণ ॥

শ্রীকৃষ্ণসন্দর্ব্বের ৯৫ পচানইপত্রহইতে একসও দসপত্র পর্য্যন্ত
একুনে ১৬ শোলপত্র শ্রীকৃষ্ণপঞ্চাননে শ্রীশ্রীমহারাজা
হুজুরকে লইয়াগেলেন পুনশ্চ আনিয়াদিবেন—

সন ১০৮৯—
তাং ২৬ আশ্বিন—

সন ১০৮৯—
তাং ২১ অগ্রহায়নে—
গুং[1] কৃষ্ণপঞ্চানন কৃষ্ণসন্দর্ব্ব—
১৬ পত্র দাখিলহইল—

১. গুং = গুজরৎ (submitted by)।

**লেখক-প্রসঙ্গ :** গ্রন্থকার বড়ু চণ্ডীদাস চৈতন্য-পূর্ব পদাবলী গানের কবি চণ্ডীদাস থেকে পৃথক ব্যক্তি না একই ব্যক্তি এ বিষয়েও গবেষকদের মধ্যে মতবিরোধ রয়েছে। বসন্তরঞ্জন পদাবলীর এবং শ্রীকৃষ্ণকীর্তনের কবিকে এক ব্যক্তি মনে করেন। ড. শহীদুল্লাহ্ পদাবলীর দুই চণ্ডীদাস (দ্বিজ ও দীন) স্বীকার করে শ্রীকৃষ্ণকীর্তনের বড়ু চণ্ডীদাসকে তৃতীয় ব্যক্তি মনে করেন। মণীন্দ্রমোহন বসু এবং ড. শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় চৈতন্য-পূর্ব কবি বড়ু চণ্ডীদাস এবং দ্বিতীয় একজন চৈতন্য পরবর্তী পদাবলীর কবি চণ্ডীদাস (দীন বা দ্বিজ)-কে মানেন। মহাপ্রভু শ্রীকৃষ্ণকীর্তনের রস আস্বাদন করতেন বলেই অধ্যাপক বসুর ধারণা। সুকুমার সেন শ্রীকৃষ্ণকীর্তনের চণ্ডীদাস ব্যতীত দ্বিতীয় কোনও উল্লেখযোগ্য কবি চণ্ডীদাসের অস্তিত্বেই সন্দিহান। বিমানবিহারী মজুমদার মনে করেন, চণ্ডীদাস এক, দুই বা তিন নহেন,—আরও বেশি সংখ্যক। 'বড়ু' বিশেষণেই ধরা যায়, তাঁর পূর্বেই কোনও খ্যাতনামা চণ্ডীদাস ছিলেন,—সে কারণেই শ্রীকৃষ্ণকীর্তনের চণ্ডীদাস 'বড়ু' হয়েছেন।—ইনি সম্ভবত চৈতন্য-সমসাময়িক ছিলেন, তবে মহাপ্রভু এরূপ বিকৃত রুচির কাব্য-রসাস্বাদন করতেন তা কখনো সম্ভবপর নয়। দীনেশচন্দ্র সেন শ্রীকৃষ্ণকীর্তনের রুচিবিকারে ক্ষুব্ধ হলেও শ্রীকৃষ্ণকীর্তনের কবি ও পদাবলীর খ্যাতনামা চণ্ডীদাসকে এক অভিন্ন বলেই ধরেছেন। রামেন্দ্রসুন্দর ত্রিবেদীও এই মতের সমর্থক। এমন আরও মতামত রয়েছে। তবে আরও নতুন তথ্য-প্রমাণ হাতে না আসা পর্যন্ত চণ্ডীদাস-সমস্যার সম্পূর্ণ মীমাংসা সম্ভবপর নহে। চৈতন্য-পূর্ব পদাবলীগানের কোনও চণ্ডীদাসকে স্বীকার করতে হলে শহীদুল্লাহ্-র মতানুযায়ী চৈতন্য-পূর্বযুগের বড়ু (শ্রীকৃষ্ণকীর্তনের) ও দ্বিজ (পদাবলী গানের) এবং চৈতন্য-পরবর্তী দীন (পদাবলী গানের), —এই তিনজন চণ্ডীদাসকে স্বীকার ক'রতেই হয়।

**রচনাকাল :** গ্রন্থের রচনাকাল বিষয়ে অধিকাংশ ভাষাতাত্ত্বিক একমত হয়েছেন যে চতুর্দশ থেকে ষোড়শ শতকের মধ্যে কোনও সময়ে এ-গ্রন্থ রচিত হয়ে থাকবে। সুনীতিকুমার চট্টোপাধ্যায় (১৮৯০-১৯৭৭) তাঁর O.D.B.L. গ্রন্থে আদি-মধ্যযুগের বাংলা ভাষার একমাত্র নিদর্শন হিসাবে এ গ্রন্থের ভাষা নিয়ে বিশদ আলোচনা করেছেন[১] যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি (১৮৫৯-১৯৫৬) এ-গ্রন্থের ভাষার প্রাচীনতা বিষয়ে সন্দেহ প্রকাশ করলেও (সা. প. প. ১৩২৬ দ্র.) সতীশচন্দ্র রায়, বসন্তকুমার চট্টোপাধ্যায়, সুনীতিকুমার, শহীদুল্লাহ্ প্রভৃতি ভাষা-বিশেষজ্ঞগণ বিশদ বিশ্লেষণের মাধ্যমে প্রতিপন্ন করেছেন, শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা আদি-মধ্যযুগের ভাষা। বসন্তরঞ্জন নিজেও ভাষাগত মুখ্য বৈশিষ্ট্যগুলি নিয়ে গ্রন্থের ভূমিকায় আলোচনা করেছেন।

১. শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা সম্পর্কে সুনীতিকুমারের প্রাসঙ্গিক মন্তব্য উদ্ধৃত করা যেতে পারে :

The next great landmark in the study of Bengali, after the Caryas, is the 'Śrī Kṛṣna Kīrttan' of Candidasa This work, from point of view of language, is of unique character in MB literature . . . . There is no Middle Bengali work dating from before 1500 which preserved in a contemporary MS, except one, and that is the SKK, The MS, from the style of script it employs, according to expert openion, belongs to the latter half of the 14th century. It gives us the genuine West Bengali as used in literary composition in the middle of that century The genuineness of the work is born out by the remarkably archaic character of the forms, which agree with such widely distant dialects as North Bengali and Assamese , and some of its expressions are found in Early Middle Bengali stage, and its importance in the study of Bengali, in the absence of other genuine texts is as great as that of the works of Layamon, Orm and Chaucer in English.

—*Origin and Development of the Bengali Language, Pt I, 1926 pp, 127-129*

**লিপিকাল :** গ্রন্থের লিপিকাল নিয়ে রাখালদাস বন্দ্যোপাধ্যায়, সুনীতিকুমার, শহীদুল্লাহ্, বসন্তরঞ্জন প্রমুখ পণ্ডিতেরা আলোচনায় প্রতিপন্ন করতে চেয়েছেন, এ-লিপি চতুর্দশ থেকে ষোড়শ শতকের মধ্যেকার। সুকুমার সেন (১৯০০-১৯৯২) অবশ্য মনে করেন, পুথিটি খুবই অর্বাচীন কালে, এমনকি অষ্টাদশ শতকের শেষভাগে লিখিত হওয়াও কিছু আশ্চর্য নয়। কিন্তু গ্রন্থ মধ্যে যে ক্ষুদ্র লিপিটি পাওয়া গেছে তার তারিখ সপ্তদশ শতকের। অন্তত সেই তারিখের এদিকে লিপিকাল এগিয়ে আনা মুস্কিল। ড. সেন অবশ্য গ্রন্থের কাগজ রাসায়নিক পরীক্ষার মাধ্যমে এই অনুমানের সত্যতা প্রমাণ করতে চেয়েছেন। তবে, তাঁর মতেও পুথির ভাষা খ্রী ১৩৫০ থেকে ১৪৫০-এর সাক্ষ্য বহন করছে।

## লিপি ও হস্তাক্ষর

আগেই বলেছি গ্রন্থের ভাষা এবং লিপিকাল নিয়ে রাখালদাস বন্দ্যোপাধ্যায়, সুনীতিকুমার চট্টোপাধ্যায়, মুহম্মদ শহীদুল্লাহ্, বসন্তরঞ্জন বিদ্বদ্‌বল্লভ প্রমুখ পণ্ডিতেরা আলোচনা করে সিদ্ধান্তে এসেছেন, এর ভাষা ও লিপি চতুর্দশ শতক থেকে ষোড়শ শতকের মধ্যবর্তী সময়কার। সুকুমার সেন (১৯০০-১৯৯২) মনে করেন, এর ভাষা-নিদর্শন খ্রী. ১৩৫০ থেকে ১৪৫০-এর মধ্যবর্তী সময়কার হলেও প্রাপ্ত পুথিটিতে অনেক অর্বাচীন কালের লিপিকরদের হস্তলিপির নিদর্শন মিলছে। পুথিতে ব্যবহৃত তুলট কাগজের রাসায়নিক পরীক্ষাতেও তিনি একই সিদ্ধান্তে এসে, এটি অষ্টাদশ শতকে নকল করা হয়েছে বলে গণ্য করেছেন।

বর্তমান আলোচনায় পুথিতে প্রাপ্ত হাতের লেখার ভিত্তিতেই বর্ণলিপিগুলির পরিচয় নেওয়া গেল।[১]

## স্বরবর্ণ-লিপি

*অ, আ :* শ্রীকৃষ্ণকীর্তনে হল ***অ, আ***; চর্যাগীতিকোষে হল **অ, আ** অথবা ***অ, আ***। লক্ষণীয়, চর্যা বা শ্রীকৃষ্ণকীর্তনের বর্ণলিপিদুটির সঙ্গে মৈথিলী লিপির বেশ সাদৃশ্য রয়েছে। বর্তমান বাংলা, অসমীয়া, ওড়িয়া এবং নাগরী বর্ণলিপির সঙ্গেও এই দুটি লিপির যথেষ্ট মিল আছে। (দ্র. বর্ণলিপিমালার তালিকা)।

*ই, ঈ :* শ্রীকৃষ্ণকীর্তনে ***ই, ঈ***; চর্যাগীতি পুথিতে ***ই, ঈ***। এখানে দেখা যাচ্ছে শ্রীকৃষ্ণকীর্তনের লিপি-বর্ণদুটি আধুনিক বাংলা লিপির অনেক কাছে চলে এসেছে। নেওয়ারী, নাগরী, মৈথিলী বা ওড়িয়া লিপির সঙ্গে এই লিপির বৈসাদৃশ্যই বেশি লক্ষিত হয়।

---

১ বর্ণলিপিগুলির পাঠ-বিভ্রাট নিয়ে বিজনবিহারী ভট্টাচার্যের 'শ্রীকৃষ্ণকীর্তন পুথিব পাঠের সংশোধন ও সম্পাদন' (বিশ্বভারতী পত্রিকা, বৈশাখ-আষাঢ, ১৩৭০) প্রবন্ধটি এবং তাবাপদ মুখোপাধ্যায় রচিত শ্রীকৃষ্ণকীর্তন গ্রন্থের 'লিপিকলা পাঠ-বিভ্রাট' এবং 'পুথির মূলপাঠ ও তোলাপাঠ' প্রবন্ধ দুটি দ্রষ্টব্য।
বর্ণলিপির পরিচয়ে প্রথমে আধুনিক বাংলা লিপির মুদ্রিত রূপটি দিয়ে পরে শ্রীকৃষ্ণকীর্তনের এবং প্রয়োজনমতো চর্যাগীতির বর্ণলিপির চিত্র দেওয়া হল।

উ, ঊ : শ্রীকৃষ্ণকীর্তনে ড, ড্ড ; চর্যাগীতি পুথিতে ৳, ৳। এখানে দেখা যাচ্ছে, চর্যার লিপির সঙ্গে বেশ সাদৃশ্য রয়েছে। নাগরী ও নেওয়ারী এবং মৈথিলী লিপির সঙ্গেও বেশ মিল পাওয়া যায়। ওড়িয়া লিপিতে অবশ্য গোলাকার মাত্রা দেওয়া হয়েছে।

এ, ও : শ্রীকৃষ্ণকীর্তনে এ, ও ; চর্যাগীতি পুথিতে এ, ঔ। এখানেও লক্ষ্য করা যাবে শ্রীকৃষ্ণকীর্তন-এর লিপি চর্যার লিপি থেকে অনেকটা সরে এসে আধুনিক বাংলা লিপির কাছাকাছি চলে এসেছে। আপাতদৃষ্টে ঐ বা ঔ লিপি শ্রীকৃষ্ণকীর্তনে বা চর্যাগীতে লক্ষিত হল না। অমিত্রসূদন যে তালিকা দিয়েছেন তার মধ্যে অবশ্য ঐ (ঐ) এবং ঔ (ঔ) বর্ণ লিপি দুটি মিলছে।

## ব্যঞ্জনবর্ণ-লিপি

ক : শ্রীকৃষ্ণকীর্তনে ক ক ; চর্যাগীতিকোষে ক এবং ক। শ্রীকৃষ্ণকীর্তন-এর প্রথম লিপিটির সঙ্গে চর্যাগীতির প্রথম লিপির সাদৃশ্য রয়েছে। ওড়িয়াতে ক লিপিও একই ধরনের, তবে মাত্রাটি অর্ধবৃত্তাকার। মৈথিলী, নেওয়ারী লিপি বাংলা-অসমীয়ার সমপর্যায়ের। শ্রীকৃষ্ণকীর্তন এবং চর্যায় ক বর্ণের সঙ্গে উ-কার বা অন্য ব্যঞ্জনের সংযোগ লিপিরূপ অনেকটা পরিবর্তিত হয়েছে, এটি লক্ষ্য করবার বিষয়।

খ : শ্রীকৃষ্ণকীর্তনে খ ; চর্যাগীতিতে খ অথবা খ রূপে। উভয়লিপিতে পার্থক্য বেশি নেই। আধুনিক বাংলা-অসমীয়ার সঙ্গেও তার বেশ মিল রয়েছে। ওড়িয়াতে, নাগরীতে, নেওয়ারীতে লিপিরূপের অনেকটা পরিবর্তন ঘটেছে।

গ : শ্রীকৃষ্ণকীর্তনে গ ; চর্যাগীতিতে গ।—এই দুই-লিপিতে বিশেষ পার্থক্য নেই। মৈথিলী, নেওয়ারী, নাগরী লিপির সঙ্গে এই বর্ণলিপির বেশ সাদৃশ্য রয়েছে। ওড়িয়াতে এটি সামান্য পরিবর্তিত হয়ে গ হয়েছে। মনে হয়, সবগুলি লিপির উৎসই অভিন্ন।

ঘ : শ্রীকৃষ্ণকীর্তনে ঘ ; চর্যাগীতি পুথিতে বর্ণটির লিপিরূপ হল, ঘ। মৈথিলী ও নেওয়ারীতে ঘ, ঘ; নাগরীতে ঘ ;ওড়িয়াতে ঘ।—সবগুলি লিপিরই উৎস এক মনে হয়।

ঙ : শ্রীকৃষ্ণকীর্তনে ড°; চর্যাগীতে পৃথকভাবে ঙ-এর লিপিরূপ মিলছে না। যুক্তবর্ণ লিপিতে অবশ্য ঙ-এর ব্যবহার লক্ষিত হয়।

চ : শ্রীকৃষ্ণকীর্তনে চ ; চর্যাগীতিতে চ ; উভয় লিপিতে সাদৃশ্য রয়েছে। মৈথিলীতে চ ; ওড়িয়াতে চ ; নেওয়ারীতে চ। এগুলি অবশ্য কিছুটা স্বতন্ত্র ধরনের।

ছ : শ্রীকৃষ্ণকীর্তনে ছ এবং ছ; চর্যাগীতে ছ এবং ছ। মৈথিলীতে ছ ; ওড়িয়াতে ছ ; নাগরীতে ছ; নেওয়ারীতে ছ মোটামুটিভাবে অনুমান করা যায় যে সবগুলি লিপিরই উৎস এক।

জ : শ্রীকৃষ্ণকীর্তনে জ ; চর্যাগীতে জ; মৈথিলী জ ; ওড়িয়াতে জ ; নেওয়ারীতে জ ; নাগরীতে জ। এখানেও দেখা যাচ্ছে, সবগুলি বর্ণলিপির মধ্যেই গঠনগত সাদৃশ্য রয়েছে।

ঝ : শ্রীকৃষ্ণকীর্তনে ঝ ; চর্যাগীতে ঝ। মৈথিলীতে ঝ ; নেওয়ারী ঝ ; ওড়িয়া ଝ ; নাগরী झ। নেওয়ারী, ওড়িয়া এবং নাগরী লিপিগুলি বাংলা তিনটি লিপিরূপ থেকে কিছুটা স্বতন্ত্র।

ঞ : শ্রীকৃষ্ণকীর্তনে ঞ। চর্যাগীতে ঞ ; মৈথিলী ঞ ; ওড়িয়া ଞ ; নেওয়ারী ঞ এবং নাগরী ञ। এখানেও শ্রীকৃষ্ণকীর্তন, চর্যাগীতি ও মৈথিলী লিপিরূপ বাংলা লিপিরই প্রকারভেদমাত্র। ওড়িয়া, নেওয়ারী ও নাগরী কিছুটা ভিন্নধর্মী।

ট : শ্রীকৃষ্ণকীর্তনে ট ; চর্যাগীতে ট ; মৈথিলীতে ট। ওড়িয়া, নেওয়ারী এবং নাগরী রূপ হল, যথাক্রমে ଟ, ট, এবং ट। যেমন প্রাচীন, মধ্যযুগীয় এবং আধুনিক বাংলা, অসমীয়া এবং মৈথিলী লিপির মধ্যে সাদৃশ্য রয়েছে, তেমনি ওড়িয়া, নেওয়ারী ও নাগরী লিপির মধ্যেও বেশ মিল লক্ষ্য করা যায়।

ঠ : শ্রীকৃষ্ণকীর্তনে ঠ এবং ঠ ; চর্যাগীতে ঠ এবং ঠ ; মৈথিলীতে ঠ। ওড়িয়াতে চর্যাগীতির ঠ লিপিটি পাওয়া যাচ্ছে। নেওয়ারীতে অনেকটা ত্রিকোণাকৃতি ঠ রূপ নিয়েছে। নাগরীতে ठ। দেখা যাচ্ছে, সবগুলি লিপির মধ্যেই কিছুটা সাদৃশ্য রয়েছে।

ড : শ্রীকৃষ্ণকীর্তনে ড ; চর্যাগীতে ড ; মৈথিলী ড ; নেওয়ারীতে ড ; ওড়িয়াতে ଡ। এখানেও দেখা যাচ্ছে, সবগুলি লিপির মধ্যেই সাদৃশ্য রয়েছে। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে, চর্যাগীতি ও শ্রীকৃষ্ণকীর্তন-এর বাংলা লিপিতে ড বর্ণটি শব্দসূচনায় না বসে অন্যত্র বসলে ড় ধ্বনিতে রূপান্তরিত হত।

ঢ : শ্রীকৃষ্ণকীর্তনে ঢ ; চর্যাগীতিকোষে ঢ (অর্থাৎ ট লিপির সঙ্গে অভিন্ন) ; ওড়িয়াতে ଢ ; নেওয়ারীতে ঢ ; নাগরীতে ढ। চর্যাগীতি ও শ্রীকৃষ্ণকীর্তন-এর লিপির মধ্যে মিল রয়েছে। ওড়িয়া, নেওয়ারী ও নাগরীর মধ্যে কিছুটা পরস্পরের পার্থক্য রয়েছে। চর্যায় বা শ্রীকৃষ্ণকীর্তন-এ ড বর্ণের মতো এ বর্ণটিও শব্দসূচনায় না বসে অন্যত্র বসলে ঢ় ধ্বনিতে রূপান্তরিত হত।

ণ : শ্রীকৃষ্ণকীর্তনে ণ ; চর্যাগীতে ণ ; ওড়িয়াতে ଣ ; নেওয়ারীতে ণ ; নাগরীতে ण এখানে চর্যা ও ওড়িয়া লিপির মধ্যে মিল রয়েছে। শ্রীকৃষ্ণকীর্তন-এর লিপি কিছুটা স্বতন্ত্র। প্রসঙ্গত উল্লেখ্য : বানানে ণ এবং ন-এর পার্থক্য শ্রীকৃষ্ণকীর্তন বা চর্যাগীতিতে ততটা রক্ষিত হত না।

ত : শ্রীকৃষ্ণকীর্তনে ত ; চর্যাগীতিতে ত ; ওড়িয়াতে ତ ; নেওয়ারীতে ত ; নাগরীতে त। নাগরী লিপি বাদ দিলে, বাকি চারটি লিপির মধ্যে অনেকটা সাদৃশ্য লক্ষিত।

থ : শ্রীকৃষ্ণকীর্তনে থ ; চর্যাগীতে থ ; মৈথিলীতে থ ; নেওয়ারীতে থ ; ওড়িয়াতে ଥ এবং নাগরীতে थ। বলা যেতে পারে, সবগুলি বর্ণলিপিই একই উৎসজাত।

দ : শ্রীকৃষ্ণকীর্তনে দ এবং দ ; চর্যাগীতিতে দ এবং দ ; মৈথিলীতে দ ; ওড়িয়াতে ଦ ; নেওয়ারী দ। সবগুলি বর্ণলিপির মধ্যেই মিল রয়েছে। ওড়িয়া বর্ণলিপির মাত্রাটি গোলাকৃতি।

ধ : শ্রীকৃষ্ণকীর্তনে ধ। চর্যাগীতিতে ধ ; মৈথিলী ধ ; ওড়িয়াতে ଧ ; নেওয়ারীতে ধ ; নাগরীতে ध। এখানেও সব বর্ণলিপিগুলির মধ্যে সাদৃশ্য রয়েছে।

ন : শ্রীকৃষ্ণকীর্তনে ন এবং ন ; চর্যাগীতে ন ; মৈথিলী ন ; ওড়িয়াতে ନ ; নেওয়ারীতে न এবং নাগরীতে न। এখানেও সবগুলি পূর্বীলিপির মধ্যে মিল লক্ষিত হয়।

প : শ্রীকৃষ্ণকীর্তনে তিনটি রূপ মেলে প, প এবং প। চর্যাগীতিকোষেও তিনটি রূপ প, প এবং প ; ওড়িয়াতে ପ ; নেওয়ারীতে प ; নাগরীতে प। সবগুলি লিপিরই উৎস অভিন্ন।

ফ : শ্রীকৃষ্ণকীর্তনে ফ ; চর্যাগীতিতে ফ ; মৈথিলীতে ফ ; ওড়িয়াতে ଫ ; নেওয়ারীতে फ ; নাগরীতে फ। এখানে শ্রীকৃষ্ণকীর্তন, চর্যা, মৈথিলী ও নেওয়ারী বর্ণলিপিতে সাদৃশ্য রয়েছে। ওড়িয়া ও নাগরী লিপিরূপ 'প'কে আশ্রয় করে তৈরি হয়েছে।

ব : শ্রীকৃষ্ণকীর্তনে ব ; চর্যাগীতিতে ব ; মৈথিলীতে ৰ ; ওড়িয়াতে ବ ; নেওয়ারীতে व ; নাগরীতে व ; নাগরীতে বর্গীয় 'ব' বোঝাতে পেটকাটা ब এবং অন্তঃস্থ 'ব' বোঝাতে পেট না কাটা व ব্যবহৃত হয়ে থাকে। পূর্বী অপভ্রংশ, বাংলা, অসমীয়া, মৈথিলী এবং ওড়িয়া বর্ণলিপিতে এই পার্থক্য রাখা হয়নি।[১] আধুনিক মৈথিলী ও ওড়িয়াতে অবশ্য এই পার্থক্য বোঝাতে বর্গীয় 'ব'-এর ক্ষেত্রে 'ৱ'-এর ব্যবহার শুরু হয়েছে।

ভ : শ্রীকৃষ্ণকীর্তনে ভ ; চর্যাগীতিকোষে ভ ; মৈথিলীতে ভ এবং ভ ; ওড়িয়াতে ଭ ; নেওয়ারী भ এবং নাগরী भ। বর্তমান বাংলা ও অসমীয়া লিপির সঙ্গে শ্রীকৃষ্ণকীর্তন ও মৈথিলী বর্ণলিপির সাদৃশ্য বেশি। চর্যার লিপিটি একটু পৃথক। নেওয়ারী, নাগরী লিপিদুটিও স্বতন্ত্র।

ম : শ্রীকৃষ্ণকীর্তনে ম ; চর্যাগীতিতে ম ; মৈথিলীতে ম ; নেওয়ারীতে म ; নাগরীতে म। সবগুলি লিপির মধ্যেই বেশ মিল রয়েছে। একমাত্র ওড়িয়া লিপিটি (ମ) গোলাকার মাত্রার জন্যে কিছুটা স্বতন্ত্র আকার পেয়েছে।

য : শ্রীকৃষ্ণকীর্তনে য ; চর্যাগীতিতে য অথবা য ; মৈথিলী য ; নেওয়ারী य এবং নাগরী य ; ওড়িয়া ଯ। প্রাচীন পুথিতে এই লিপির সঙ্গে প লিপিটি অনেক সময় বিভ্রান্তি সৃষ্টি করে।

র : শ্রীকৃষ্ণকীর্তনে র ; চর্যাগীতিতে র। মৈথিলীতে এবং নাগরীতে र ; নেওয়ারীতে र ; ওড়িয়াতে ର ; ওড়িয়া লিপিটি স্বতন্ত্র। অন্যগুলিতে পারস্পরিক মিল রয়েছে।

ল : শ্রীকৃষ্ণকীর্তনেও ল ; চর্যাগীতিকোষে ল ; মৈথিলীতে ল ; ওড়িয়াতে ଲ ; নেওয়ারীতে ल ; নাগরীতে ल। প্রাচীন পুথিতে ন এবং ল লিপিদুটিও অনেক সময় পাঠ বিভ্রান্তি ঘটিয়ে থাকে।

শ : শ্রীকৃষ্ণকীর্তনে শ ; চর্যাগীতিতে শ ; মৈথিলীতে শ ; নেওয়ারীতে श ; ওড়িয়াতে ଶ ; নাগরীতে श। প্রাচীন বাংলা, মৈথিলী ও নেওয়ারী পুথির শ বর্ণটিতে সাদৃশ্য রয়েছে। ওড়িয়া এবং নাগরী লিপিদুটি স্বতন্ত্র।

---

১. সুনীতিকুমার মনে করেন, চর্যাগীতে বা শ্রীকৃষ্ণকীর্তনে শব্দসূচনায় 'ব' বর্গীয় উচ্চারণে এবং শব্দের মাঝে বা শেষে অন্তঃস্থ হিসাবে উচ্চারিত হত। তারফলে দুটি পৃথক বর্ণলিপির প্রয়োজন হত না।

ষ : শ্রীকৃষ্ণকীর্তনে ষ ; চর্যাপুথিতে ষ ; মৈথিলীতে ষ ; ওড়িয়াতে ଷ ; নেওয়ারীতে ষ এবং নাগরীতে ष। আলোচ্য বর্ণলিপিটির ক্ষেত্রে সবগুলি ভাষালিপির মধ্যেই সাদৃশ্য লক্ষিত হয়।

স : শ্রীকৃষ্ণকীর্তনে স; চর্যাগীতিতে স এবং স। মৈথিলীতে স ; ওড়িয়াতে ସ ; নেওয়ারীতে স ও নাগরীতে स। এখানেও সবগুলি বর্ণলিপির মধ্যে বেশ মিল রয়েছে।

হ : শ্রীকৃষ্ণকীর্তনে হ ; চর্যাগীতিতে হ ; মৈথিলীতে হ ;ওড়িয়াতে ହ ; নেওয়ারীতে হ এবং নাগরীতে ह।

ং : শ্রীকৃষ্ণকীর্তনে (মাত্রার উপরে) ং ; চর্যাগীতিতে (ঐ) ং ,মৈথিলীতে ং ;ওড়িয়াতে ଂ ;নেওয়ারীতে ং ; নাগরীতে ं। বলা যেতে পারে মোটামুটি সবগুলি হল মাত্রার উপরে বিন্দুচিহ্ন।

সবশেষে এবার শ্রীকৃষ্ণকীর্তনের স্বরচিহ্নের এবং কয়েকটি যুক্ত ব্যঞ্জন চিহ্নের নিদর্শন দেওয়া গেল। প্রথমে আধুনিক বাংলা লিপিরূপটি দেখানো হল—

| | | | |
|---|---|---|---|
| আ-কার ( া ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | কা |
| ই-কার ( ি ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | সি |
| ঈ-কার ( ী ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | ষী |
| উ-কার ( ু ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | ঘু |
| ঊ-কার ( ূ ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | মূ |
| ঋ-কার ( ৃ ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | বৃ |
| এ-কার ( ে ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | তে |
| ঐ-কার ( ৈ ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | তৈ |
| ও-কার ( ো ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | সো |
| ঔ-কার ( ৌ ) | : | শ্রীকৃষ্ণকীর্তনে | বৌ |

চর্যাগীতের মতো শ্রীকৃষ্ণকীর্তনেও যুক্তবর্ণ যথেষ্ট পরিমাণে ব্যবহৃত হয়েছে। এখানে কয়েকটি নমুনা দেওয়া গেল :

ক্ষ : ক্ষ, ঙ্গ : ঙ্গ, দ্দ : দ্দ, ঞ্জ : ঞ্জ, ক্র : ক্র, হ্ন : হ্ন।

শ্রীকৃষ্ণকীর্তনে সংখ্যাসূচক বর্ণগুলি নিম্নরূপ :

এক (১) : ১, দুই (২) : ২, তিন (৩) : ৩ অথবা ৩, চার (৪) : ৪, পাঁচ (৫) : ৫, ছয় (৬) : ৬. সাত (৭) : ৭, আট (৮) : ৮, নয় (৯) : ৯. শূণ্য (০) : ০ অথবা ০।

তুলনাত্মক লিপিচিত্র




রোমান
প্রাচীন বাংলা (চর্যাপুথি)
মধ্য-বাংলা (শ্রীকৃষ্ণকীর্তন)
আধুনিক-বাংলা ও অসমীয়া
মৈথিলী
ওড়িয়া
নাগরী
নেওয়ারী
na
pa
pha
ba
bha
ma
ya
ra
la
śa
ṣa
sa
ha
ṁ
ḥ
n
kṣa
nka
kra
1
2
3
4
5
6
7
8
9
10

**ভাষা-বৈশিষ্ট্য :** শ্রীকৃষ্ণকীর্তনের ভাষাকে আদি-মধ্যযুগের (খ্রী. ১৩০০-১৫০০) ভাষা নিদর্শন হিসাবে গ্রহণ করা হয়েছে। এর ধ্বনিতাত্ত্বিক (Phonological) এবং রূপতাত্ত্বিক (Morphological) বৈশিষ্ট্য সম্পর্কে বিশিষ্ট ভাষাবিদ্‌গণ ইতিপূর্বে বিশদ আলোচনা করেছেন।[১] এখানে মুখ্য কয়েকটি বৈশিষ্ট্যের উল্লেখ করা গেল।—

**ধ্বনিতত্ত্ব :** লিপি নিদর্শন এবং বানান দেখে মনে হয়, লিপিকরেরা (হয়তো কবি স্বয়ংও) সে যুগের লিখিত কবিভাষার সঙ্গে উচ্চারিত ভাষারূপকেই অনেকটা মিলিয়ে নিতে চেয়েছিলেন। সংস্কৃতানুগ বানানের প্রতিও যথেষ্ট শৈথিল্য ছিল।

(১) *'আ' ধ্বনির ব্যবহার* : প্রাকৃত ও অপভ্রংশের উচ্চারণ-আদর্শে 'অ' ধ্বনির হ্রস্ব 'আ' এবং 'আ' ধ্বনির দীর্ঘ 'আ' উচ্চারণ তখনো বাংলা ভাষায় কিছুটা থেকে গিয়েছিল দেখা যায়। যেমন :

*আতিশয়* মোর মন হানে (তাম্বুল' পৃ. ৮৯)
দিআঁ *মাহাদান* (দান, পৃ. ১০৭)
*আনেক* সমএ (দান, পৃ. ১০৭)
*আতি* সে *আবুধি* (দান, পৃ. ১২৩) ইত্যাদি।

'অ' হ্রস্ব 'আ'-এর মতন উচ্চারিত হত বলেই এখানে বানানেও আতিশয়, 'মাহা', আনেক, আতি, আবুধি এসেছে। তেমনি আবার,—

*বাপ বসুল* মোর (দান, পৃ. ১২০)
*না* কর *আল* রাধা (দান, পৃ. ১৮৫)
*আসিআঁ* বিরোধিল মথুরা গমনে (বৃন্দাবন, পৃ. ২৯৫) ইত্যাদি।

---

১. শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা নিয়ে যাঁরা আলোচনা করেছেন তাঁদের মধ্যে উল্লেখযোগ্য হলেন, সুনীতিকুমার চট্টোপাধ্যায় (Origin and Development of the Bengali Language), সুকুমার সেন (শ্রীকৃষ্ণকীর্তনের ব্যাকরণ, সা. প. প., ১৩৪২, ৩য় সংখ্যা), পরেশচন্দ্র মজুমদার (বাংলা ভাষা-পরিক্রমা, ২য় খণ্ড, শ্রীকৃষ্ণকীর্তন : ভাষাবিচার, ১৯ অধ্যায়), এবং শ্রীকৃষ্ণকীর্তন চর্চা, সম্পাদক ড. নরেশচন্দ্র জানা, (পরেশচন্দ্র মজুমদার : শ্রীকৃষ্ণকীর্তন, কাব্যপাঠ ও ভাষা-বিশ্লেষণ), এই গ্রন্থের ভাষা-বিষয়ক আর দুটি প্রবন্ধ হল : রামেশ্বর শ : শ্রীকৃষ্ণকীর্তনের ভাষায় বহুবচন এবং সুধাংশু তুঙ্গ : শ্রীকৃষ্ণকীর্তনের ক্রিয়াপদ।

এসব দৃষ্টান্তে 'আ' দীর্ঘরূপে উচ্চারিত হয়েছে। অনুরূপ ই, এ, ও প্রভৃতি সংস্কৃত ও প্রাকৃতের দীর্ঘস্বর শ্রীকৃষ্ণকীর্তনে অনেক সময় দীর্ঘ উচ্চারণে ব্যবহৃত হয়েছে। যেমন—

*নীল* জলদ সম কুন্তল ভারা (দান, পৃ. ১৩৭)
*কে* বোলে গদাধর *কে* বোলে কাহ্ন (দান, পৃ. ১৫৫)
*তোর* বিরহে চিত্ত বেআকুল (দান, পৃ. ১৫০) ইত্যাদি।

(২) ***উদ্বৃত্তস্বর*** : উদ্বৃত্তস্বর তখনো শব্দ শেষে অনেকটা রক্ষিত হত। যেমন—

আঁচলে না ধরে কাহ্ন ভয়ে কাপে *গাঅ* (দান, পৃ. ১৮৮)
কংস *রাঅ* তোক মারিব সম্বন্ধ শুণী (দান, পৃ. ১২২)
আহ্মে *জাইএ* দধি বিকে (দান, পৃ. ১৩৯)

দ্বিতীয় উদাহরণটিতে 'য়'-এর উচ্চারণ যে 'অ'-তে রূপান্তরিত হত তার দৃষ্টান্ত মিলছে।

(৩) ***ব্যঞ্জনের সমদ্বিত্ব*** : প্রাকৃতে দুই ভিন্ন ব্যঞ্জনের যুক্তবর্ণ এক ব্যঞ্জনের দ্বিত্বে রূপ নিয়েছিল। বাংলায় ধীরে ধীরে সেই দ্বিত্ব অ-যুক্ত বর্ণের রূপ নেয়। এযুগে প্রাকৃত প্রভাবিত এক ব্যঞ্জনের দ্বিত্ব রূপ সর্বনামে দৃষ্ট হয়। যেমন,

আহ্মে, আহ্মারে ; তোহ্মে, তোহ্মারে ; সহ্মে, সহ্মারে ইত্যাদি। তাছাড়া এই সব উচ্চারণে, বা অন্য শব্দের উচ্চারণেও মহাপ্রাণ ধ্বনি-প্রবণতা লক্ষ্য করা যায়। আম্‌হে, তোম্‌হে, কাহ্ন, কাহ্নাঞিঁ, তেহ্ন, মাহ্লী, কেহ্নে ইত্যাদি শব্দ লক্ষণীয়।

(৪) ***সংশ্লিষ্ট যুগ্মস্বর*** : পাশাপাশি দুই স্বরধ্বনির এক যুগ্মস্বরে (dipthong) সংশ্লিষ্ট উচ্চারণ বাংলা বাক্‌রীতির প্রভাব সূচিত করে। যেমন—

*মাউলানীর* যৌবনে কাহ্নের মন (দান, পৃ. ১২১)
কেহ্নে না চিহ্নসি আহ্মা *আইহনের* রাণী (দান, পৃ. ১৪১)
*কাহ্নাইক বুইল* বড়ায়ি মধুর বচন (বিরহ, পৃ. ৪৬৭)
*গাইল* বড়ু চণ্ডীদাস বাঁসলীগণে (বিরহ, পৃ. ৪৬৬)
বাঁশীর শবদেঁ মৌ *আউলাইল* রান্ধন (বংশী, পৃ. ৩৭৩)

এখানে কয়েকটি পংক্তিতে একই সঙ্গে স্বরধ্বনির উচ্চারণ-সংশ্লিষ্টতা এবং উচ্চারণ-বিশ্লিষ্টতার (উপরে রেখাচিহ্ন-দ্বারা বোঝানো হল) দৃষ্টান্ত পাওয়া যাচ্ছে।

(৫) *আনুনাসিক উচ্চারণ :* প্রাকৃত অপভ্রংশ-প্রভাবিত আনুনাসিক উচ্চারণ এবং বানানে চন্দ্রবিন্দু ব্যবহার শ্রীকৃষ্ণকীর্তনে খুব বেশি হয়েছে। দু-একটি উদাহরণ দিই—পাঁতরে (প্রান্তরে), হআঁ (হইয়া), কাহ্নাঞিঁ (কানাই), এতেকেঁ (ইহাতে), জাওঁ (যাই), ভৈলোঁ (হইলাম), আমিআঁ (অমৃত), নাম্বাইতেঁ (নামাইতে), মাঝেঁ (মধ্যে), ভকতীএঁ (ভক্তি করে), তোঁ (তুই), রতীঞঁ (রতিতে) ইত্যাদি।

এখানে উল্লেখ করা যেতে পারে উত্তম পুরুষে ক্রিয়াপদ এবং অসমাপিকা ক্রিয়াতে চন্দ্রবিন্দুর ব্যবহার-প্রবণতা দেখা যায়। উত্তম পুরুষে : আছিলোঁ (ছিলাম), পাঠাইলোঁ (পাঠাইলাম), কৈলোঁ (করিলাম) ইত্যাদি। অসমাপিকা ক্রিয়ায় : খাআঁ (যাইয়া), হইআঁ, শুনিলেঁ, দেখিআঁ, মেলিআঁ (মিলিত হইয়া) ইত্যাদি।

(৬) *বিপ্রকর্ষ, স্বরসঙ্গতি ইত্যাদি :* বিপ্রকর্ষ, স্বরসঙ্গতি, যুক্তবর্ণের একটি লোপ ইত্যাদি আরও নানা ধ্বনিগত পরিবর্তন লক্ষিত হয়। কয়েকটি এখানে উদ্ধৃত করি।—বিপ্রকর্ষ : মুগধী, আরতি (আর্তি), পরাণ, সনেহে (স্নেহে), আলপ (অল্প), আলগল (আল্‌গা করিল) ইত্যাদি। যুক্তবর্ণের একটি লোপ : বুধি (বুদ্ধি), আঠ (অষ্ট), আধ (অর্ধ), আখর (অক্ষর) ইত্যাদি। স্বরসঙ্গতি : সোআদ (স্বাদ), সুঅরী (স্মরণ করে), লেখে (মনে করে), লখিমী (লক্ষ্মী), রসন (রসনা) রহিলী ইত্যাদি।

রূপতত্ত্ব : গঠনরূপের বিচারে (১) *লিঙ্গ :* সে যুগের ভাষায় ঈ-কারান্ত স্ত্রী-লিঙ্গের রূপ যথেষ্ট দেখতে পাওয়া যায়। যেমন—

বিশেষ্য পদে : এগার বৎসরের *বালী*।
যেহ্ন নলিনীদল *কোঁঅলী* ॥ (দান, পৃ. ১০৬)
বিশেষণ পদে : কমল *বদনী* রাধা হরিণ *নয়নী* (দান, পৃ. ১০৪)
বিশেষ্য ও বিশেষণ পদ : *কোঁঅলী পাতলী বালী* আহ্মে চন্দ্রাবলী (দান, পৃ. ২০৪)
ক্রিয়াপদে : বুঢ়ী *মেলিল* আসিআঁ (হার, পৃ. ৩৪০)
রাধা লআঁ *গেলী* ঘর (হার, পৃ. ৩৪০)
তরাসে *পড়িলী* রাধা (ঐ, পৃ. ৩৪১)

এখানে ব্রজবুলি পদের সঙ্গে সাদৃশ্য লক্ষণীয়।

(২) *বচন* : সংস্কৃতে দ্বিবচন আছে। প্রাকৃত অপভ্রংশ বা বাংলায় দ্বিবচন লুপ্ত হয়েছে। শ্রীকৃষ্ণকীর্তনে অনেক সময় একবচন বহুবচনেও একই রূপ (বিশেষ করে সর্বনামে) লক্ষিত হয়। যেমন—

এক বচনে (কর্তা) : ত্রিভুবননাথ *তোহ্মে* হরী (কালিয়দমন, পৃ. ৩০৯)

বহুবচনে (কর্তা) : সাঁকাল চল *তোহ্মে* দক্ষিণ সাগরে (ঐ, পৃ. ৩১০)

একবচনে (সম্বন্ধে) : *তোহ্মার* তনয় আহ্মে নান্দের নন্দন (হার, পৃ. ৩৪০)

বহুবচনে (সম্বন্ধে) : *তোহ্মার* বসন হের আহ্মার হাতে (যমুনা, পৃ. ৩৩৫)

এছাড়া বহু বচনে রা, রে, সবে, সব জন, সঅল, সহ্মে প্রভৃতি বিভক্তি অনুসর্গের ব্যবহার লক্ষিত হয়।

*তোহ্মারা কেহ্নে* তরাসিল মনে (কালিয়, পৃ. ৩০৫)

*আহ্মারে* দিলেঁ আভএ (বৃন্দাবন, পৃ. ২৮৫)

আহ্মে সখি *সব* (যমুনা, পৃ. ৩২২)

গোপী *জন* লআঁ (হার, পৃ. ৩৪০)

*সখিগণ* আনাইল (যমুনা, পৃ. ৩৩৩)

*সঅল* ফুল লআঁ (বৃন্দাবন) ইত্যাদি।

বিভক্তি অনুসর্গ : বিভক্তিরূপের বিশদ আলোচনা সম্ভব নয়। কিছু উদাহরণ দিচ্ছি—

কর্তায় 'এ' : *তোহ্মে* জল, *তোহ্মে* থল, *তোহ্মে* বন গিরী (কালিয়, পৃ. ৩০৮)

অবশ্য, কর্তায় বিভক্তি-শূন্য রূপই বেশি ব্যবহৃত হয়েছে।

কর্মে 'ক' : প্রথমত কংশে *পুতনাক* নিয়োজিল (জন্ম, পৃ. ৮৪)

সে যেহ্ন *আহ্মাক* বহাএ দধি ভার (ভার, পৃ. ২৪০)

এখানে আহ্মাক 'আমাদ্বারা' এই অর্থে ধরলে করণ কারকের উদাহরণ হবে এটি।

**অপাদানে 'হতেঁ' তে, ত :**

এবে *হতেঁ* দৈবকীর যত গর্ব্ভ হএ (জন্ম, পৃ. ৮২)
*জলতে* উঠিলী রাহী আধ করি তলে (যমুনা, পৃ. ৩৩৬)
মাঅ *বাপত* বড় গুরু জন নাহী (হার, পৃ. ৩৩৯)

**সম্বন্ধে ত, র, এর :**

কণ্ঠদেশ দেখিআঁ *শঙ্খত* ভৈল লাজে (তাম্বুল, পৃ. ৮৯)
পদুমিনী *আহ্মার* নাতিনী রাধা নামা (ঐ, পৃ. ৮৯)
গোচরিল রাধা মোর *মাএর* চরণে (বাণ, পৃ. ৩৪২)

**সপ্তমীতে ক, ত, এ, তে :**

এ *থানক* আইলা বড়ায়ি আহ্মা'ঃ ভাগে (তাম্বুল, পৃ. ৯০)
আহ্মার *হাথত* দেহ কিছু ফুল পানে (ঐ, পৃ. ৯০)
*তোহ্মাতে* মজিল চিত ধরিতেঁ না পারী (দান, পৃ. ১২৭)

**ক্রিয়ারূপ কাল :** ক্রিয়ারূপের দু-একটি দৃষ্টান্ত দেওয়া যেতে পারে—

| | |
|---|---|
| বর্তমান : | আতী বুঢ়ী না *দেখোঁ* (দেখি : উত্তমপুরুষ) নয়নে (দান, পৃ. ২০৮) |
| (সাধারণ) | *উপসন্ন হৈল* হের বরিষা সমএ (নৌকা, পৃ. ২১১), যৌগিক ক্রিয়া। |
| (পুরাঘটিত) | হারমোর *ছিণ্ডি নিলেঁ* বা্হের কঙ্কন (দান, পৃ. ১৯৬), যৌগিক ক্রিয়া। |
| | আনেক ফুল *তুলিলেঁ* (বৃন্দাবন, পৃ. ২৯৫) |
| ভবিষ্যৎ : | নাঅ বান্ধিতেঁ গিয়া *করিউ* (করিব, উত্তমপুরুষ) যতনে (নৌকা, পৃ. ২১১) |
| (সাধারণ) | তবে না *পড়িব* রাধা কাহ্নাঞিঁর হাথে (নৌকা, পৃ. ২১১) |
| | এবার তোহ্মাক লআঁ *যাইব* আন পথে (নৌকা, পৃ. ২১১) |
| (অনুজ্ঞা) | না *তুলিহ* জলের উপরে (নৌকা, পৃ. ২৩৪) |
| | অহিত না *বোলোঁ* মোএঁ রাধা ল (নৌকা, পৃ. ২১২) |

| | |
|---|---|
| অতীত : | আয়াসেঁ কাহ্নের উরে *শুতিলোঁ* (শুয়েছিলাম) দিঞাঁ শিয়রে (রাধাবিরহ, পৃ. ৪৭৭) |
| (সাধারণ, ঘটমান | *আছিলা* বালগোপালে (ঐ, পৃ. ৪৭২) |
| পুরাঘটিত) | তার সমে নেহা *বাঢ়ায়িলোঁ* (ঐ, পৃ. ৪২৭) |
| | যবে কাহ্ন *চাহিলে* (চেয়েছিল) সুরতী। |
| | মো তবেঁ *আছিলোঁ* (ছিলাম) শিশুমতী॥ |
| নিত্যবৃত্ত : | এবেঁ মোঞ্ঁ *ভৈলোঁ* (হলাম) ভর যুবতী। (ঐ, পৃ. ৪৩৫) |
| (ঘটমান) | যা দেখিআঁ কাহ্নাঞিঁ *করন্তি* যতন (দান, পৃ. ১৫৮) |

**যৌগিক ক্রিয়া :** যৌগিক ক্রিয়া, নামধাতু প্রভৃতির যথেষ্টই ব্যবহার লক্ষিত হয়। যেমন—

যৌগিক ক্রিয়া : আনিআঁ দিবোঁ, লঞ্ঁ গেল, দরশন ভৈল, তুলিঞাঁ দেখ ইত্যাদি।

নামধাতু : চুম্বিলা, মুকুলিল, চিন্তিল, মুণ্ডিয়া (মুণ্ডন করিয়া), কিলাআঁ, বান্ধিঞাঁ রাখ ইত্যাদি।[১]

**শব্দ-উচ্চারণ :** শ্রীকৃষ্ণকীর্তনে তদ্ভব ও তৎসম শব্দই বেশি। অনার্য দ্রাবিড় শব্দ (কাল, নীর, পূজা, মলয়, মীন, মুকুট ইত্যাদি) এবং অষ্ট্রিক শব্দ (কদলী, গঙ্গা, ডমরু, তাম্বুল, নারিকেল, পণ—সংখ্যাবাচক ; বাণ, মুকুট, ময়ূর ইত্যাদি) বেশ কিছু রয়েছে। কামান, মজুর, মজুরিআ, খরমুজা, রাঙ্ক ইত্যাদি আরবী পারশী শব্দও কিছু কিছু প্রবেশ করেছে। বানান অনেকটা উচ্চারণানুগ বলেই আদি-মধ্যযুগের তদ্ভব ও অর্ধতৎসম শব্দের বহু দৃষ্টান্ত লক্ষিত হয়।

## *অলঙ্কার প্রসঙ্গ*[২]

**শব্দালঙ্কার :** জয়দেব বিদ্যাপতি বা বৈষ্ণবপদের অপর কবিদের মত বড়ু চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্তনেও অলঙ্কারের ঐশ্বর্য চোখে পড়ে। উপমা, রূপক, দৃষ্টান্ত, ব্যতিরেক, অপ্রস্তুত প্রশংসা ইত্যাদি বহুবিধ অলঙ্কারের সু-প্রয়োগ রাধা-কৃষ্ণের উক্তি-প্রত্যুক্তিগুলিকে বিদ্যুৎ ঝলকে যেন উদ্ভাসিত করে তুলেছে। শব্দালঙ্কার নিয়ে

---

১. ইতিপূর্বে শ্রীকৃষ্ণকীর্তনেব ক্রিয়াপদ নিয়ে যাঁরা আলোচনা করেছেন কেউই তার সংখ্যাগত হিসাব দেননি। সম্প্রতি 'শ্রীকৃষ্ণকীর্তন চর্চা' (স. ড. নরেশচন্দ্র জানা) গ্রন্থে প্রকাশিত 'শ্রীকৃষ্ণকীর্তনের ক্রিয়াপদ' প্রবন্ধে সুধাংশুশেখর তুঙ্গ সেই হিসাব দিয়ে জানিয়েছেন 'সমাপিকা, অসমাপিকা ও ক্রিয়াবিশেষ্য নিয়ে সর্বসাকুল্যে ২,২৩১টি ক্রিয়া পাওয়া যাচ্ছে।' একই ক্রিয়াপদের পুনরাবৃত্তি ধরলে এই সংখ্যা ৩০০০ ছাড়িয়ে যাবে। তার মধ্যে বহুল ব্যবহৃত, অল্প ব্যবহৃত এবং অধুনালুপ্ত বেশ কিছু ক্রিয়ামূলের সন্ধান মেলে।—এ বিষয়ে অনুসন্ধিৎসু পাঠককে উক্ত প্রবন্ধটি পাঠ করতে অনুরোধ জানাচ্ছি।

২. এ-প্রসঙ্গে ড. নরেশচন্দ্র জানা সম্পাদিত 'শ্রীকৃষ্ণকীর্তন চর্চা' (১৯৯৩) গ্রন্থভুক্ত শিবচন্দ্র লাহিড়ী লিখিত 'শ্রীকৃষ্ণকীর্তনের অলঙ্কার' প্রবন্ধটি দ্রষ্টব্য।

পদাবলীর কবিরা অনেক সময় কিছুটা বাড়াবাড়ি করেছেন,—এখানে শব্দালঙ্কারের সেই স্থূলতা কবি যেন সযত্নে পরিহার করেছেন। মাঝে মাঝে চমৎকারী দু-একটি পংক্তি এসে পড়েছে, কিন্তু সে আপনা থেকেই এসেছে, কৃত্রিম প্রয়াসের ছাপ সেখানে নেই। যেমন—

কাল কাহ্নাঞিঁ তোহ্মে আহ্মা না উপেখ।
কামে আন্ধল হঅাঁ বাট নাহি দেখ॥
কাল শরীর কাহ্নাঞিঁ কাল তোর মন।
দান ছলেঁ বাট পাড় সর্ব্বক্ষণ॥ (দান, পৃ. ১৬৩)

এখানে অ, আ, ক, হ্ম, এবং নাসিক্যধ্বনির সূক্ষ্ম অনুপ্রাস লক্ষণীয়।

কোঅঁলী পাতলী বালী আহ্মে চন্দ্রাবলী।
ভএ কাম্পো যেহ্ন নব কদলীর থালী॥ (দান, পৃ. ২০৪)

এখানেও অলী/আলী, অ/আ, হ্ন/ন ধ্বনিগুলির সূক্ষ্ম অনুরণন লক্ষণীয়।

অর্থালঙ্কার : অর্থালঙ্কারেরও বিশদ ফিরিস্তি না দিয়ে অলঙ্কৃত দুটি-একটি পদ-নিদর্শন উদ্ধৃত করাই শ্রেয় মনে করি—

তিরীর যৌবন রাতির সপন যেহ্ন নদীকের বাণে।
আপণ পুনে উত্তম জনে হাথে তুলিআঁ দেহ দানে॥
নানা তরুয়র যে ফল ফলে আপণে তাক না ভখে।
সংসার আসার পর উপকার করিলেঁ কি রীত থাকে॥ ৩॥
গোআল জাতী তোঁ ভর যুবতী নিতি বিকে যাসু হাটে।
তোর রূপ দেখি সব জন মোহে মঞ্জরে সুখান কাঠে॥
আহ্মে দামোদর বিরহে কাতর তোর সুরতির আশে।
বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ (দান, পৃ. ১৭৯)

এখানে উপমা, দৃষ্টান্ত, অতিশয়োক্তি—নানা ধরনের অলঙ্কারের স্পর্শে রাধা-প্রেমাকাঙ্খী কৃষ্ণের বক্তব্যটি কবি সঞ্জীবিত করে তুলেছেন।

আর একটি পদে রাধা কৃষ্ণকে রতিকামনা থেকে নিবৃত্ত করতে গিয়ে বলেছেন—

উচিত কমলে ভোগ করএ ভ্রমরে।
আহ্মার মুকুলে নাহিঁ পাএ মধুভরে॥
ইঞ্চলা খাআঁ কাহ্ন বার পাড়িবে।
আঘোর পাপেঁ তোএঁ গায় বেআপিবেঁ॥২॥
পরদার সুরতী করিতেঁ না জুআএ।
ভাতের ভোখ কাহ্নাঞিঁ ফলেঁ না পালাএ॥
একবার রতীএঁ মদন বাঢ়ে চিতে।
প্রজল আনল কাহ্নাঞিঁ না নিবাএ ঘৃতে॥৩॥ (দান, পৃ. ১৯৯-২০০)

'কমল ফুটলেই (উচিত কমলে) ভ্রমর ভোগ করে। আমার এই (অপ্রস্ফুটিত) মুকুলে এক ফোটা মধু পাবে না। ইঁচলা (ছোট মাছ) খেয়ে কানু ব্রত ভাঙবে কেন? ঘোর পাপ তোর গায়ে লাগবে। পরদার-সুরতি তোর যোগ্য নয়। কানাই, ভাতের ক্ষুধা কি ফলে যায়? একবার রতিতে চিত্তের মদন (কাম আকাঙ্ক্ষা) বৃদ্ধি পায়। কানাই, প্রজ্জ্বলিত অনল ঘৃতে নিভানো যায় না।'

এর মধ্যে বিম্ব-প্রতিবিম্ব, না বস্তু-প্রতিবস্তু ভাব রয়েছে তা নিয়ে চুলচেরা বিতর্ক অবান্তর। অলঙ্কৃত চমৎকারী উপমার দ্বারা বুদ্ধিমতী রাধা যে ভাবে কামলোলুপ কৃষ্ণকে নিবৃত্ত করতে চাইলেন সেই কবিত্বময় বচন-চাতুর্য লক্ষণীয়।

রাধাবিরহের আর একটি পদ উদ্ধৃত করি :

দিনের সুরুজ পোড়াআঁ মারে রাতিহো এ দুখ চান্দে।
কেমনে সহিব পরাণে বড়ায়ি চখুত নাইসে নিন্দে॥
শীতল চন্দন আঙ্গে বুলাওঁ তভোঁ বিরহ না টুটে।
মোনী বিদার দেউ গো বড়ায়ি লুকাওঁ তাহার পেটে॥১॥
আল॥ দহে পৈসু কাল দূতী।

উথাআঁ পাথাআঁ    আহ্মা আণিল    নিফলে পোহাইল রাতী॥ ধ্রু॥
. . .    . . .    . . .
একেঁ দহদহ    ঘসির আগুণ    আরে কে না জালে ফুকে।
ভিড়ি আলিঙ্গন    দির্তে না পাইলোঁ    এ শাল থাকিল বুকে॥ ৩॥

(বিরহ, পৃ. ৪৩২)

'দিনে সূর্য পুড়িয়ে মারে, রাতে চাঁদ দুঃখ দেয়। বড়াই, প্রাণে কি করে সহ্য করি, চোখে নিদ আসে না। শীতল চন্দন অঙ্গে বুলাই (স্নিগ্ধতার আশায়) তবুও বিরহ টুটে না। বড়াই, মেদিনী বিদীর্ণ হোক, তার পেটে লুকাই। ওগো দূতী, কাল দহে প্রবেশ করলাম। উথাল পাথাল (ঢেউ) আমায় ফিরিয়ে আনল, নিস্ফল রাত কাটাই। ঘসির আগুন একে দগদগ করে, তাতে আবার কে যেন জ্বাল ও ফুক দিচ্ছে। কাছে গিয়েও আলিঙ্গন দিতে পারলাম না,—এই শাল বুকে রইল।' এখানে তুলনামূলক উপমাধর্মী একাধিক অলঙ্কারের সমাবেশ রাধার প্রেম-বিরহের ছবিটিকে বেদনার তীব্রতা দিয়েছে।

বড়ু চণ্ডীদাস এমন অসংখ্য অপূর্ব সৌন্দর্যময় অলঙ্কারের ব্যবহারে তার কাব্যকে সমৃদ্ধ চিত্রময় করে তুলেছেন। অধিকাংশ অলঙ্কারই পূর্বসূরী সংস্কৃত-প্রাকৃতের কবিদের কাছ থেকে নিয়েছেন, তবে মাঝে মাঝে নূতন চমৎকার উপমাও এসেছে। উপরে 'দহদহ ঘসির আগুণে'র উপমা, বা ইতিপূর্বে উদ্ধৃত 'পোড়ে মন পোড়ে যেহ্ন কুম্ভারের পনী' (বংশী, ৪)-এর উপমা এ প্রসঙ্গে স্মরণীয়।

### *প্রবাদ-প্রবচন*

উপযুক্ত মশলা-ফোঁড়নের সংমিশ্রণে যেমন অভিজ্ঞ পাচকের হাতে ব্যঞ্জনের প্রকৃত স্বাদ ফুটে ওঠে, রসিক কবির হাতে প্রবাদ-প্রবচনও অনেকাংশে সেই কাজ করে। বড়ু চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্তন কাব্যে পদেপদেই সেই সার্থক প্রবাদ-প্রবচনের সংমিশ্রণ রসিক পাঠক উপলব্ধি করতে পারবেন। এখানে তেমন অসংখ্য দৃষ্টান্ত থেকে কয়েকটি মাত্র উদ্ধৃত করা গেল।[১]

---

১. এ প্রসঙ্গে অমিত্রসূদন ভট্টাচার্য সম্পাদিত 'বড়ু চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্তন সমগ্র'-এর 'প্রবাদ ও প্রবচন' এবং ড. নবেশচন্দ্র জানা-সম্পাদিত 'শ্রীকৃষ্ণকীর্তন চর্চা' গ্রন্থভুক্ত মানস মজুমদার লিখিত শ্রীকৃষ্ণকীর্তন কাব্যে প্রবাদের প্রয়োগ নিবন্ধ দুটি দ্রষ্টব্য।

(১) ভাঁগিল নেহা পুনী জোড়াইতেঁ শকতা॥ (তাম্বুল, পৃ. ৯৯)

(২) সোনা ভাঙ্গিলেঁ আছে উপাএ জুড়িএ আগুনতাপে॥
পুরুষ নেহা ভাঙ্গিলেঁ জুড়িএ কাহার বাপে॥ (রাধাবিরহ, পৃ. ৪৫২)

এখানে প্রথম দৃষ্টান্তে কৃষ্ণ রাধা-কর্তৃক অপমানিতা বড়াইকে সান্ত্বনা দিয়ে বলছেন, তিনি ভগ্ন প্রেম পুনর্বার জোড়া দিতে পারেন। দ্বিতীয় দৃষ্টান্তে বড়াই কৃষ্ণ-কর্তৃক পরিত্যাক্তা রাধাকে ঠিক বিপরীত কথাই বলছেন, সোনা ভাঙলে আগুনের তাপে তা জোড়া যায়, পুরুষের প্রেম ভাঙলে তা আর জোড়া দেওয়া দুঃসাধ্য।

(৩) যে থানে শুঁচী না জাএ।
তথা বাটিআ বহাএ। (তাম্বুল, পৃ. ৯৯)

এখানেও নিগৃহীতা বড়াইকে স্তুতি করে বলছেন, যেখানে সূঁচ প্রবেশ করে না, তুমি সেখানে শনের দড়ি প্রবেশ করাতে সক্ষম।

(৪) সুখ ভুঞ্জিতেঁ মো কোহ্নো না পাইলোঁ
দুখেঁ গেল সব কালে॥ ধ্রু॥
… … …
ললাট লিখিত খণ্ডন না জাএ
না ছাড়ে নান্দের পোএ॥ ২॥ (দান, পৃ. ১০৮)

বড়াই-এর কাছে রাধার আক্ষেপ, সুখ ভোগ করতে গিয়ে কিছুই পেলাম না। সবটাই দুঃখে চলে গেল। … কপালের লিখন খণ্ডন করা যায় না। তাই তো নন্দপুত্র আমায় ছাড়ে না।

(৫) আধিক পীড়এ যবেঁ ভুখিল ভষলে।
তভোঁ নাহিঁ পাত্র মধু কমলমুকুলে॥ ২॥ (দান, পৃ. ১১৫)

কামার্ত কিশোর কৃষ্ণের প্রতি দ্বাদশবর্ষীয়া রাধার ব্যাঙ্গাত্মক মন্তব্য। ক্ষুধার্ত ভ্রমর অধিক পীড়ন করলেও কমলমুকুলের মধু পায় না।

(৬) দেখিল পাকিল বেল গাছের উপরে।
আরতিল কাক তাক ভখিতেঁ না পারে॥ ৩॥ (দান, পৃ. ১১৫)

এখানেও অবুঝ লোভী কৃষ্ণ-কিশোরকে কিশোরী রাধা বিদ্রূপ করছেন। গাছের উপর পাকা বেল দেখলেও লোভী কাক তা খেতে পারে না।

(৭) বিরহে পুড়িআঁ কাহ্ন হাকল বিকল।
জরুআ দেখিআঁ যেহ্ন রুচক আম্বল॥৮॥ (দান, পৃ. ১১৯)

কিশোর কৃষ্ণ ও কিশোরী রাধার উক্তি-প্রত্যুক্তি। জ্বরের রোগী যেমন রুচিবর্ধক অম্বল দেখলে আকুল-বিকল হয়। কাহ্ন তুমিও বিরহে দগ্ধ হয়ে তেমন হয়েছ।

(৮) দিঠিত পড়িলে বাঘত হএ লাজ।
সোদর ভাগিনা হআঁ হেন তোর কাজ॥১॥
... ... ...
পোএর মুখে পরবত টলে।
গুরু পাপে বেঢ়িলের আলপ কালে॥২॥ (দান, ১৯)

তিরস্কারছলে রাধা কৃষ্ণকে বলছেন, চোখে চোখ পড়লে শিকারলোভী বাঘও লজ্জা পায়। আর তুই সহোদর ভাগ্নে হয়ে এমন কাজ করতে চাস্?...এ যেন বালকের পক্ষে ফুঁ দিয়ে পর্বত টলিয়ে দেবার হাস্যকর প্রয়াস। তোকে এত অল্প বয়সেই গুরুপাপে ঘিরে ধরেছে।

(৯) আহ্মাকে বল কৈলেঁ তোর নাহিঁ কিছু ফল।
মাকড়ের হাথে যেহ্ন ঝুনা নারীকল॥৬॥ (দান, পৃ. ১৪২)

উক্তি-প্রত্যুক্তির ছলে রাধা কৃষ্ণকে বলছেন, আমার উপর বল করলে কিছু সুফল পাবে না। এ যেন মর্কটের হাতে ঝুনা নারকেল। ভেঙে রসাস্বাদ তার পক্ষে সম্ভব নয়।

(১০) দহে পৈসু বড়ায়ি তিরীর জীবন।
বৈরি হআঁ লাগিল এ রূপ যৌবন॥ (দান, পৃ. ১৬৯)

রাধা আক্ষেপ করে বড়াইকে বলছেন, স্ত্রীলোকের জীবন দুঃখেই কাটে। আমার রূপ-যৌবনই শত্রু হয়ে পিছনে লেগেছে।

(১১) আন ডাক দিআঁ বড়ায়ি নাপিতের পো।
কানড়ী খোঁপা বড়ায়ি মুণ্ডায়িবোঁ মো॥
... ... ...

কি কৈলা কি কৈলা বিধি নিরমিআঁ নারী।
আপনার মাঁসে হরিণী জগতের বৈরী॥ধ্রু॥ (দান, পৃ. ১৫৭-৫৮)

দেহসৌন্দর্যই যে রাধার শত্রু একথা উল্লেখ করে আক্ষেপের সুরে রাধা বড়াইকে বলছেন, বড়াই, নাপিত ডেকে আনো, কানড়ী খোপা আমি মাথা মুড়িয়ে কেটে ফেলবো। ওগো বিধাতা আমায় নারীরূপে নির্মাণ করে একি করলে! হরিণী নিজের দেহমাংসে জগতের শত্রু হয়ে উঠল।[1]

(১২) প্রথম যৌবন সামী গেলা তুলে ধরী।
মুদিত ভাণ্ডারে কাহ্নাঞি না সাম্বাএ চুরী॥ (নৌকা, পৃ. ২২২)

রাধা নৌকার মাঝিরূপী লোভী কৃষ্ণকে বোঝাচ্ছেন, স্বামী আমার প্রথম যৌবন পরিমাপ করে গেছেন, ওগো কানাই, মোহরাঙ্কিত ভাণ্ডারে চুরি চলে না।

(১৩) কথাঁ না দেখিলো বাঁওন হাথে
তাল তরুফল পাএ॥ (ভার, পৃ. ২৫৬)

রতিমিলনাকাঙ্খী মজুরিয়ারূপী কানাইকে রাধা বলছেন, এমন কখনো দেখিনি বেটে বামন তালতরুর ফল পাড়তে পারে। অর্থাৎ বামন হয়ে তোমার এই সাধ পূর্ণ হবার নয়।

(১৪) দেখিআঁ সাধুর ধন চোর পুড়ী মরে। (ছত্র, পৃ. ২৭১)

কানাইকে রাধা ভারী নিয়োগ করেছেন, রতি মিলনের আশ্বাস দিয়ে। এখন কানাই সেকথা মনে করাতে গেলে রাধা বিদ্রূপের স্বরে একথা বলছেন।

(১৫) (ক) কোণ আসুভ খনে পাঅ বাঢ়ায়িলোঁ।
হাঁছী জিঠী আয়র উঝঁট না মানিলোঁ॥ (বংশী, পৃ. ৩৯৮)
(খ) শুন কলসী লই সখি আগে জাএ।
বাঞঁর শিআল মোর ডাহিনেঁ জাএ॥১॥ (ঐ, পৃ. ৩৯৮)
(গ) বাঁশীত লাগিআঁ মোর কি ভৈল বড়ায়ি।
আখায়িল ঘাঅত বিষ জালিল কাহ্নাঞিঁ॥ধ্রু॥ (ঐ, পৃ. ৩৯৮)

---

১. তুলনীয় : চর্যাগীতে—আপনা মাসেঁ হরিণা বৈরী (ভুসুকুপাদ ৬নং গীত)

(ঘ) কথোদূর পথে মোঁ দেখিলোঁ সগুনী।
হাথে খাপর ভিখ মাঙ্গঁএ যোগিনী॥ (বংশী, পৃ. ৩৯৮)

(ঙ) কান্ধে কুরুআ লআঁ তেলী আগে জাএ।
সুখান ডালত বসি কাক কাঢ়ে রাএ॥২॥ ( ঐ, পৃ. ৩৯৮)

কানাই রাধাকে বাঁশী চুরির অপবাদ দেবার ফলে কৃত্রিম আক্ষেপ জানিয়ে তিনি বড়াইকে বলছেন, কোন্ অশুভক্ষণে যাত্রা করেছিলাম, হাঁচি টিকটিকির বাধা মানিনি, হোঁচট্ খাওয়ার বাধা মানিনি। সখীরা শূন্য কলসী নিয়ে সামনে চলছিল, পথের বাঁদিক থেকে শেয়াল ডান দিকে গেল। বড়াই, বাঁশীর কারণে আমার এ কি হল? কানাই 'আখাইল' অর্থাৎ খোয়া ঘায়ে বিষ জ্বালা জ্বাললো। কতদূর গিয়ে 'সগুনী' বা ব্যাধকে দেখলাম, হাতে খর্পর বা মাথার খুলি হাতে যোগিনী ভিখ মাগ্‌ছে। কাখে কড়ুআ নিয়ে তেলী আগে আগে চলছে ; শুক্‌নো গাছের ডালে বসে কাক ডাক্‌ছে। এখানে সমাজ-কুসংস্কার বিষয়ক একগুচ্ছ প্রবচন কবি রাধার মুখে বসিয়েছেন।

(১৬) (ক) ভাত না খাইলি তবেঁ তাহার কারণে।
শাকর খাইতেঁ তোহ্মে আদবাহ কেহ্নে॥২॥

(খ) ভাঁগিল সোনার ঘট যুড়ীবাক পারী।
উত্তম জনের নেহা তেহেন মুরারী॥

(গ) যে পুণি আধম জন আন্তরে কপট।
তাহার সে নেহা যেহ্ন মাটির ঘট॥৩॥ (রাধাবিরহ, পৃ. ৪৮৬)

রাধাকে উপেক্ষা করে কানাই মথুরায় চলে যাওয়ার পর রাধার অনুরোধে বড়াই সেখানে গিয়ে তাঁকে ফিরে আসবার জন্যে অনুরোধ জানাতে গিয়ে বলছেন, কানাই একদিন তার বিরহে ভাত খাওনি, আজ তার কাছ থেকে শর্করা খেতে কেন অনিচ্ছা জানাও? ভাঙা সোনা যেমন জোড়া দেওয়া যায়, সজ্জনের প্রেমও ঠিক তেমনি। যে অধম তার অন্তরও কপট, তার প্রেম তো মাটির ঘটের মতো (অর্থাৎ ক্ষণভঙ্গুর)।

এখানে মণিমুক্তার মতো সমগ্র কাব্যে ইতস্তত বিক্ষিপ্ত কয়েকটি প্রবচন উদ্ধৃত করা গেল। মনোযোগী পাঠক এমন আরও বেশ কিছু প্রবচন মূল কাব্যে আবিষ্কার করতে পারবেন। এর মধ্যে অধিকাংশই কোনো না কোনো অলঙ্কার হিসাবে ব্যবহৃত হয়েছে। সেদিক থেকে বিচারে প্রবাদ-প্রবচনকেও কাব্যের অলঙ্কার-রূপে গণ্য করা যেতে পারে।

**গ্রাম্য ভাষা প্রয়োগের দৃষ্টান্ত :** শ্রীকৃষ্ণকীর্তনের কবি একদিকে যেমন সংস্কৃত ভাষা ছন্দে সুপণ্ডিত ছিলেন, এবং গ্রন্থে কাহিনীর প্রাসঙ্গিকতা রক্ষার উদ্দেশ্যে শতাধিক সংস্কৃত শ্লোক ব্যবহার করেছেন, জয়দেবের গীতগোবিন্দ থেকে বেশ কয়েকটি শ্লোকের বাংলা ভাবানুবাদ করেছেন, তেমনি আবার প্রয়োজনবোধে গ্রাম্য ভাষা-শব্দও নির্দ্ধিধায় ব্যবহার করেছেন। এখানে তার কয়েকটি দৃষ্টান্ত দেওয়া গেল।

কৃষ্ণ রাধার কথোপকথন :

রাধা (১) ষোলশত গোআলিনী জাইএ বিকে হাটে।
মাগুকিলেঁ কিলাআঁ মারিবোঁ তোহ্মা বাটে॥ ৫॥

কৃষ্ণ (২) ছাওআল না দেখ মোরেঁ মাথে ঘোড়া চুলে।
মুণ্ডেঁ মুণ্ডেঁ ডুসাআঁ মারিবোঁ তোহ্মা হেলে॥ ৬॥ (দান, পৃ. ১৫৫)

রাধা (৩) হার কাঙ্কন মোর কাঞ্চুলীতে দেএ টান।
হেনক হোছাল মারে লএ পরাণ॥ (দান, পৃ. ১৫৬)

কৃষ্ণ (৪) কাহাক দেখাহ এ কাঠদাপে।
বান্ধিতেঁ না পারে তোহ্মার বাপে॥ ১০॥ (দান, পৃ. ১৫৯)

রাধা (৫) নান্দের ঘরের গরু রাখোআল
তা সমে কি মোর নেহা॥ ৬॥ (তাম্বুল, পৃ. ৯৪)

কৃষ্ণ (৬) দেখি তোহ্মাক আজলী।
পর কাজে তোঁ বিকলী।
তোঁসি না বুঝসি আহ্মে বালী॥ (তাম্বুল, পৃ. ৯৫)

রাধা (৭) দারুণী বুঢ়ী তোর বাপেত নাহিঁ লাজ।
তেকারণে মোক বোলসি হেন কাজ॥ ল॥ ধ্রু॥ (তাম্বুল, ৯৮)

কৃষ্ণ (৮) এহা গুআ পান তোহ্মে আপণেই খাহা।
আপণাক চিহ্নিআঁ কাহ্নের থান যাহা॥ (তাম্বুল, পৃ. ৯৮)

**ছন্দ** : বাংলা ছন্দ বিবর্তনের ইতিহাসে শ্রীকৃষ্ণকীর্তনের ছন্দের গুরুত্ব অনস্বীকার্য। এর পূর্বেকার মুখ্য বাংলা-পদ্যনিদর্শন হিসাবে যে চর্যাগীতগুলি পাওয়া গেছে সেখানে কলাবৃত্তের প্রাচীন রূপটি মিলছে। বিদ্যাপতির মৈথিল-প্রভাবিত ব্রজবুলি গীতগুলিও কলাবৃত্ত রীতিতে রচিত। শ্রীকৃষ্ণকীর্তনেই প্রথম বাংলা মিশ্রবৃত্তের নিদর্শন পাওয়া গেল।

মিশ্রবৃত্তের আধুনিক রূপের আদর্শটি হল : এ-ছন্দও কলাবৃত্তের মতো সময়—একক (Time-unit) ভিত্তিক, অর্থাৎ কলামাত্রক (Moric)। মুক্তদলগুলি (Open Syllable) কলাবৃত্তের মতোই এক কলা হিসাবে উচ্চার্য। রুদ্ধদলগুলি (Closed Syllable) শব্দপান্তে দ্বিকলা, অন্যত্র সাধারণত এককলা হিসাবে উচ্চারিত হয়। যতি সাধারণত জোড় মাত্রায় আট, দশ বা ছয় মাত্রার পর আসে। শব্দ বিন্যাসে বিজোড় মাত্রার পর বিজোড় মাত্রা এবং জোড় মাত্রার পর জোড় মাত্রা ব্যবহৃত হয়।

এই ছন্দরীতির প্রাথমিক নির্মীয়মান স্তরটির নিদর্শন মিলছে শ্রীকৃষ্ণকীর্তনে। উপরোক্ত বৈশিষ্ট্যগুলি কম-বেশি সবই এখানে প্রকাশ পেয়েছে। তবে উচ্চারণগত শৈথিল্যও যথেষ্ট দেখতে পাওয়া যাচ্ছে। তার মুখ্য কারণ হল : পালাগানে গ্রথিত নাটগীতির পদগুলি সে যুগে গায়কদের কণ্ঠে সুর-সহযোগে গীত হত। সুতরাং অনেক ক্ষেত্রেই বর্তমান পাঠ্যকবিতার আদর্শে যে সব ছন্দশৈথিল্য অনুভূত হয়, সেগুলি সে যুগে সুরের মাধ্যমে পরিপূরণ করা সম্ভব হত। মিশ্রবৃত্তের আধুনিক উচ্চারণের আদর্শে বিচার করলে দেখা যাবে কোথাও কোথাও শব্দসূচনায় বা শব্দের মাঝে রুদ্ধদল দ্বিকলার গুরুত্ব পেয়েছে। —স্বাভাবিক উচ্চারণে যেগুলি এককলা হিসাবে উচ্চারিত হওয়া উচিত। কোথাও আবার সংস্কৃত-প্রাকৃত উচ্চারণ আদর্শে গুরু মুক্তদলের (আ, ঈ, ঊ, এ, ও) দ্বিকলা উচ্চারণ রয়ে গেছে। এগুলি মিশ্রবৃত্তের সংহত পঠনরীতির আদর্শ-বিরোধী। অপরদিকে আবার অত্যধিক সংহত উচ্চারণেরও নজির মিলছে। শব্দশেষের রুদ্ধদল মিশ্রবৃত্তে দ্বিকলার উচ্চারণ লাভ করে। বড়ু চণ্ডীদাস কখনো কখনো এই ধরনের রুদ্ধদলকেও সংশ্লিষ্ট উচ্চারণে এককলা হিসাবে ব্যবহার করেছেন। এবারে কয়েকটি দৃষ্টান্ত দিয়ে বক্তব্যকে স্পষ্ট করা যেতে পারে।

চর্যাগীতের যেমন অধিকাংশ গান 'পাদাকুলক' বা ষোলো মাত্রার (৮ ॥ ৮) দ্বিপদীতে লেখা হয়েছে, শ্রীকৃষ্ণকীর্তনের বেশিরভাগ পদগীত তেমনি ৮ ॥ ৬ মাত্রার দ্বিপদী বা পয়ারবন্ধে রচিত হয়েছে। পয়ার ছাড়া, লঘু (৬ ॥ ৬ ॥ ৮) এবং দীর্ঘ (৮ ॥ ৮ ॥ ১০) ত্রিপদীও যথেষ্ট ব্যবহৃত হয়েছে। ছন্দ-সচেতন কবি আরও নানা বিচিত্র মাপের ছন্দবন্ধ ব্যবহারে দক্ষতা দেখিয়েছেন। শ্রীকৃষ্ণকীর্তনের গীতগুলিতে উচ্চারণগত নমনীয়তার দৃষ্টান্তই বেশি। আর সেটাই সেই আদি-মধ্য যুগের সুরাশ্রয়ী

কাব্যগঠনরীতির পক্ষে স্বাভাবিক। তবু আলোচনার সুবিধার জন্যে এখানে প্রথমে 'মডেল' বা আদর্শ দৃষ্টান্ত হিসাবে পয়ার এবং ত্রিপদীর এক একটি শ্লোক উদ্ধৃত করে, এ-কালের ছান্দসিকগণ-প্রদত্ত অক্ষরবৃত্ত বা মিশ্রবৃত্তের সূত্রানুসারে তার পরীক্ষা করে নেওয়া যেতে পারে—

পয়ার : ৮॥৬ মাত্রক :

তাম্বুল লইআঁ যাহা পরাণের দূতী।
বকুলতলাত আছে সে সুন্দরী সতী॥ ল ॥ ধ্রু ॥
... ... ...
যোড়হাত করী তাক বুলিহ বচনে।
আহ্মাকে পাঠায়িলে রাধা নান্দের নন্দনে॥ (তাম্বুল, পৃ. ৯১)

আলোচ্য দৃষ্টান্তটি আধুনিক ছান্দসিকদের মিশ্রবৃত্ত পয়ারের সংজ্ঞা বিচারেও নিখুঁত বলা যেতে পারে। তাম্বুল, সুন্দরী, আহ্মাক, নান্দের নন্দনে,—এই শব্দগুলিতে ব্যবহৃত যুক্তবর্ণাশ্রয়ী রুদ্ধদলগুলি সবই সংশ্লিষ্ট এক কলার মর্যাদা পেয়েছে। 'লইআঁ' এবং 'পাঠায়িলে' শব্দ দুটিতে অযুগ্ম বর্ণে লেখা অপ্রান্তিক রুদ্ধদলের সংশ্লিষ্ট (দুটিই যথাক্রমে তিন কলামাত্রক) উচ্চারণের দৃষ্টান্ত মিলছে। অযুগ্ম রুদ্ধদলের ক্ষেত্রে এই নমনীয় উচ্চারণের স্বাধীনতা এ কালের কবিরাও নিয়ে থাকেন। সত্যেন্দ্রনাথ দত্ত 'পয়ারে'র শব্দ-গ্রন্থনার সূত্র দিতে গিয়ে, এবং যুক্ত-অযুক্ত বর্ণের মাত্রা-বিচারের কথা বোঝাতে গিয়ে বলেছেন,

বিজোড়ে বিজোড় গাঁথ, জোড়ে গাঁথ জোড়।
আট-ছয়ে হাঁফ ফেলে ঘুরে যাও মোড়॥
যুক্তাক্ষর চড়া পেলে হসন্তের লগি—
মারো ঝট্ ডিঙ্গা ভেসে যাবে ডগমগি॥
ঠাঁই বুঝে গুণ টানো, ঠাঁই বুঝে দাঁড়।

এই সুচিন্তিত মন্তব্যটি সমগ্র মিশ্রবৃত্ত ছন্দরীতি সম্পর্কেই প্রযোজ্য। এখানে যুক্তবর্ণে লেখা রুদ্ধদল যে সংহত উচ্চারণে এক কলামাত্রা হিসাবে গণ্য হয়, আর অযুক্তবর্ণে লেখা রুদ্ধদল যে স্থান ও কাল বিশেষে কোথাও সংহত একমাত্রার, কোথাও প্রসারিত দু'মাত্রার উচ্চারণ লাভ করে, সত্যেন্দ্রনাথ সেটা বুঝতে পেরেছিলেন। এবারে একটি 'মডেল' বা আদর্শ ত্রিপদীর দৃষ্টান্ত দিই :

ত্রিপদী : ৮ ॥ ৮ ॥ ১০ :

হইএ আহ্মে গোপজাতী　　　পতি ছাড়ী নাহি গতী
ঘৃতে দুধেঁ সাজিএ পসারে।
তোহ্মে রাখোআল জনে　　　কড়া চারী কড়ীধনে
আপণাক জাণহ ঈশরে ॥ ৪ ॥ (দান, পৃ. ১৭৬)

ছান্দসিকেরা আধুনিক মিশ্রবৃত্তের সংজ্ঞা-বিচারে এখানে কোনো শৈথিল্য দেখতে পাবেন না। আহ্মে, তোহ্মে এবং ঈশ্বর,—শব্দ তিনটিতে যুক্তবর্ণাশ্রিত রুদ্ধদল, সংশ্লিষ্ট একমাত্রা হিসাবে ব্যবহৃত হয়েছে। অযুক্তবর্ণে লেখা রুদ্ধদল হইএ (ইএ) সংশ্লিষ্ট দু'মাত্রা হিসাবে ব্যবহৃত হয়েছে। আবার সাজিএ (ইএ), রাখোআল (ওআ)—শব্দদুটিতে অযুক্তবর্ণে লেখা রুদ্ধদল বিশিষ্ট—দু'কলার গুরুত্ব পেয়েছে। সেযুগে অধিকাংশ শব্দ স্বরান্তরূপে গঠিত হত বলে শব্দশেষে রুদ্ধদলের উচ্চারণ কম পাওয়া যেত। তবে যেখানে পাওয়া যেত (যেমন, রাখোআল) সাধারণত দ্বিমাত্রক হত। মাঝে মাঝে অবশ্য সংশ্লিষ্ট একমাত্রক উচ্চারণও লক্ষিত হয়। কাহ্নাই, বড়াই জাতীয় শব্দে তার নজির রয়েছে ; একটু পরেই সে আলোচনায় আসা যাবে। শব্দ-গ্রন্থনাতেও এখানে 'জোড়ে-জোড়, বিজোড়ে-বিজোড়' নীতি ঠিক মতো মানা হয়েছে।

আগেই বলেছি 'শ্রীকৃষ্ণকীর্তনে' আদি-মধ্যযুগের নির্মীয়মান মিশ্রবৃত্ত রীতির প্রাথমিক রূপটি পাওয়া যায়। সেখানে মাঝে মধ্যে যেমন এই ছন্দরীতির নিখুঁত আদর্শ রূপটির সন্ধান মেলে, তেমনি অজস্র নমনীয়তার (flexibility) দৃষ্টান্তও পাওয়া যায়। সেকালের কবি ও পাঠক সম্ভবত সুরাশ্রয়ী পঠনভঙ্গিতে, কোথাও সুর টেনে, কোথাও সংহত উচ্চারণে আবৃত্তি করে পংক্তিগুলির ছন্দসমতা রক্ষা করতেন। এবারে যদৃচ্ছ কিছু কিছু গীতাংশ উদ্ধৃত করে এই নমনীয়তা-জনিত ব্যতিক্রমী বৈশিষ্ট্যগুলির পরিচয় নেওয়া যেতে পারে—

কে না বাঁশী বাএ বড়ায়ি কালিনী নইকুলে।
কে না বাঁশী বাএ বড়ায়ি এ গোঠ গোকুলে ॥
আকুল শরীর মোর বেআকুল মন।
বাঁশীর শবদেঁ মো আউলাইলোঁ রান্ধন ॥ ১ ॥
...　　...　　...

আকুল করিতেঁ কিবা আহ্মার মন।
বাজাএ সুসর বাঁশী নান্দের নন্দন॥
পাখি নহোঁ তার ঠাই উড়ী পড়ি জাওঁ।
মেদনী বিদার দেউ পসিআঁ লুকাওঁ॥৩॥
বন পোড়ে আগ বড়ায়ি জগজনে জাণী।
মোর মন পোড়ে যেহ্ন কুম্ভারের পণী॥
আন্তর সুখাএ মোর কাহ্ন অভিলাসে।
বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥৪॥ (বংশী, পৃ. ৩৭৩)

অপূর্ব ছন্দ ও ভাব-সমন্বিত সমগ্র গীতটি নয়টি দ্বিপংক্তিক শ্লোকে রচিত। এখানে তার দু'টি শ্লোক উদ্ধৃত হল। বারোটি পংক্তির মধ্যে ছয়টিকে (৩য়, ৬ষ্ঠ, ৭ম, ৮ম, ১০ম, ১১শ) আদর্শ পংক্তি ধরা যেতে পারে। অন্যগুলিতে অল্পস্বল্প উচ্চারণগত প্রসারণ বা সংকোচন লক্ষিত হয়। 'বড়ায়ি' শব্দটি তিনবার ব্যবহৃত হয়েছে। প্রতিবারেই সংশ্লিষ্ট দুই কলার উচ্চারণ এসেছে। কিন্তু আধুনিক মিশ্রবৃত্তে শব্দান্ত রুদ্ধদল ('আই্' যুগ্মস্বর) সাধারণত প্রসারিত উচ্চারণে দুই কলার গুরুত্ব লাভ করে। অন্যদিকে আবার ৪র্থ পংক্তির 'মো' মুক্ত একদল শব্দ, প্রত্যাশিত এক কলার পরিবর্তে বিশ্লিষ্ট (প্রাচীন মাত্রাবৃত্ত বা কলাবৃত্তের মতো) দুই কলার গুরুত্ব লাভ করেছে। ১২শ পংক্তির 'বাসলী' যেমন প্রসারিত উচ্চারণে চার কলার মর্যাদা পেয়েছে, তেমনি আবার 'গাইল' শব্দটিতে—সংশ্লিষ্ট দু'কলার ওজন এসেছে। সমগ্র কাব্যাংশটি শব্দানুপ্রাস এবং ধ্বনি-অনুপ্রাসেরও সার্থক উদাহরণ।

এবারে আরও কয়েকটি ব্যতিক্রমী শব্দ ব্যবহারের দৃষ্টান্ত তুলছি—

এবেঁ বড় নয়নে মো না দেখোঁ সুন্দরী।
কথাঁ গেলেঁ পায়িব আহ্মে শ্রীকৃষ্ণ হরী॥
হেনক উপায় মোক বোল চন্দ্রাবলী।
তবেঁ মো তোহ্মাক আণি দিবোঁ বনমালী॥১॥
... ... ...

যমুনা নদীতে মো কেমনে হৈবোঁ পার।
ঘড়িআল কুম্ভীর তাহাত আপার॥
শকতিএঁ পার হয়িলা চন্দ্রাবলী রাণী।
তথাঁ বা কেমনে পায়িব দেব চক্রপাণী॥২॥
সেহি বৃন্দাবন মাহা ঘোর ভয়ঙ্কর।
বাঘ ভালুক তাএ বসে বিথর॥
... ... ...
ভরিল যমুনাত তোহ্মা কৈল পার।
তোহ্মা হেতু কান্ধে বহিল দধিভার॥ (বংশী, পৃ. ৩৭৫-৭৬)

লক্ষ্য করা যাবে, মিশ্রবৃত্তের স্বাভাবিক উচ্চারণ অনেক ক্ষেত্রে লঙ্ঘিত হয়েছে। 'মো' প্রথম ও চতুর্থ পংক্তিতে এক কলা, পঞ্চম পংক্তিতে দুই কলা। 'পায়িব' (২য়, ৮ম পংক্তিতে) দুটি পংক্তিতেই সংশ্লিষ্ট দুই কলা, 'শ্রীকৃষ্ণ হরী' (২য় প.) বিশ্লিষ্ট ছয় কলা, 'কুম্ভীর' (৬ প.) বিশ্লিষ্ট চার কলা, 'হয়িলা' (৭ প.) সংশ্লিষ্ট দু'কলা, 'বাঘ' (১০ প.) এবং 'বসে' (১০ প.)—দুটি শব্দই প্রসারিত উচ্চারণে তিন কলা। পঞ্চম পংক্তিতে ৮॥৮ কলামাত্রার প্রসারিত উচ্চারণ, না 'কেমনে' শব্দটি 'কেম্‌নে' উচ্চারণে পড়ে ৮॥৬ কলামাত্রার উচ্চারণ কবি চেয়েছেন, সে বিষয়ে সংশয় জাগে। ১১-১২ পংক্তিতে ৭॥৬ এবং ৬॥৭ মাত্রার বিন্যাস ঘটেছে। অনুমিত হয়, এ দুটি পংক্তি প্রসারিত উচ্চারণে যথাক্রমে ৮॥৬ এবং ৬॥৮ মাত্রায় পঠিত হত। প্রসারণ বা সংকোচন-বিহীন, স্বাভাবিক মিশ্রবৃত্ত পয়ারের আদর্শ পংক্তি মাঝে মাঝে এনে (প. ৩, ৪, ৯) সমগ্র গীতটির গঠন-রূপটি কবি নিয়ন্ত্রিত করেছেন।

উপরের দৃষ্টান্তে লক্ষ্য করা যাবে, মিশ্রবৃত্ত শ্রীকৃষ্ণকীর্তনের মুখ্য নিয়ন্ত্রক ছন্দরীতি হলেও, সে যুগের সুরাশ্রয়ী নমনীয় উচ্চারণ প্রভাবে, এবং সমকালীন সংস্কৃত, প্রাকৃত ও অপভ্রংশকাব্যে সুপ্রচলিত লঘু-গুরু উচ্চারণ-সমন্বিত মাত্রাবৃত্ত ছন্দের প্রভাবে কবি মাঝে মাঝেই কলাবৃত্তের বিশ্লিষ্ট উচ্চারণ এনে ফেলেছেন। তেমনি আবার তৎকালীন দেশ-ভাষার সুপ্রচলিত লৌকিক ছড়াগানে ব্যবহৃত 'দলবৃত্ত' ছন্দের লঘু চতুর্দল-পর্বিক প্রস্বরের আমেজও মাঝে মাঝে ফুটে উঠেছে। এখানে তেমন আরও দু'একটি দৃষ্টান্ত উদ্ধৃত করছি :

(ক) রাধা যেহ্ন । সতী তাক । জগতেঁ বা । খানী।
হেন রাধা । মারিলেঁ । চাণ্ডাল চক্র । পাণী॥১॥

... ... ...

মোরে নাহিঁ । ছো কাহাঞিঁ । বারাণসি । যা।<br>
আঘোর । পাপেঁ তোর । বেআপিল । গা॥ ধ্রু॥

... ... ...

রাধা জিআই । বারে কাহাঞিঁ । কর পর । কার।<br>
তবেঁসি হ । য়িব কাহাঞিঁ । তোহ্মার নি । স্তার ॥ (বাণ, পৃ. ৩৫৯)

(খ) কাহ্নাঞিঁ তোর । কথা শুণী । বড়ায়ির । মুখে।<br>
কহিতেঁ না । পারোঁ তাক । যত পাইলোঁ । দুখে ॥ ১ ॥<br>
তোহ্মার বি । রহে মোঁ । হয়িলোঁ বেআ । কুলী।<br>
তে কারণে । তোর বাঁশী । নিলোঁ বন । মালী॥ ২॥ (বংশী, পৃ. ৪১১-১২)

নিম্নরেখ রুদ্ধদলাশ্রিত পর্বগুলিতে দলবৃত্তের উচ্চারণভঙ্গি অনুভব করা যায়। তবে সমগ্রভাবে গীত দুটি পাঠ করতে গেলে দেখা যাবে, যতটা দলবৃত্তের লঘু পর্বযতির আমেজ ফুটেছে তার তুলনায় অনেক বেশি মিশ্রবৃত্তের ৮॥৬ কলামাত্রক অর্ধযতি এবং সংশ্লিষ্ট উচ্চারণের দৃঢ়বদ্ধতা পরিস্ফুট হয়েছে। সুতরাং কিছুটা নম্মনীয়তা লক্ষ্য করেই শ্রীকৃষ্ণকীর্তনের ছন্দকে যাঁরা লোককাব্যের দলবৃত্ত-প্রভাবিত ছন্দ বলে রায় দিয়েছেন। তাঁরা কবির প্রতি সুবিচার করেননি।

এতক্ষণ শ্রীকৃষ্ণকীর্তনের উচ্চারণ-প্রকৃতি সম্পর্কেই মুখ্যত আলোচনা করা হয়েছে। ছন্দের মুখ্য দুটি বিচার্য বিষয় হল : (১) উচ্চারণ প্রকৃতি বা মাত্রাবিচার এবং (২) গঠনাকৃতি বা ছন্দবন্ধ। এবারে আলোচ্য কাব্যে ছন্দ-সচেতন কবি গঠনাকৃতির যে বৈচিত্র্য দেখিয়েছেন তার কিছুটা পরিচয় নেওয়া যেতে পারে। পূর্বেই বলেছি, কবি এ কাব্যে সবচেয়ে বেশি ব্যবহার করেছেন পয়ার। তারপর লঘু ও দীর্ঘ ত্রীপদী, চৌপদী, একপদী, একাবলী প্রভৃতিরও নিদর্শন মেলে। পয়ারের বেশ কয়েকটি দৃষ্টান্ত আগেই দিয়েছি। এবারে অন্যান্য রূপগুলির পরিচয় দেওয়া যাক :

(ক) লঘু ত্রিপদী : ৬॥৬॥৮ মাত্রক :

প্রথম যৌবন মুদিত ভাণ্ডার<br>
তাত না সম্বাএ চুরী।



২৮খ[১]

যোল লক্ষ দান তাহাত[২] আহ্মারে॥ ১৮॥ হেমপাট জিণি তোহোর জঘনে॥ চৌষঠি লাখ তাত মোর দানে॥ ১৯॥ বিণি দান দি
আঁ নাহি গমনে॥ বোলে দামোদর সত্য বচনে॥ ২০॥ মাথাএ বন্দিআঁ বাসলী পাএ॥ আনন্ত বড়ু চণ্ডীদাস গাএ॥ ২১॥ কেদা
র রাগঃ॥ রূপকং॥ কিসের দান কাহ্নাঞিঁ কিসের ঘাট॥ কিসের আন্তরে কাহ্নাঞিঁ আগোলসি বাট.॥ মিছা খড়ি
পাড় কাহ্নাঞিঁ কপট নাটে॥ কংশ শুণিলেঁ পড়ি যাইবেঁ টাটে॥ ১॥ কি মোর ঝগড় ভৈল মথুরার পথে॥ ২৮
পাঁজী পুথী তোহ্মার[৩] চিরিবোঁ বাম হাথে॥ ধ্রু॥ রাখোআল কাহ্নাঞিঁ তোতে হেন বোল সাজে। বড়ার বহুআরী আহ্মে পা
ইএ বড় লাজে॥ এ সব চরিতেঁ তো নাসিলি দুঈ লোকে[৪].। কমণ মুগধেঁ বাটে দানী কৈলে তোকে॥ ২॥ মিছে কেহ্নে চক্র কাহ্নাঞিঁ ক
রহ বাখান.। কথাঁহো নাহিঁ শুণী দেহত বসে দান.॥ ঘৃত ঘোল দধি দুধ পসারত জাএ.। এহাতে সি দান লইতেঁ তোহ্মার জুআএ॥

১. হস্তলিপি এখান থেকে পৃথক মনে হয়। অপেক্ষাকৃত বড় হরফে লেখা হয়েছে।
২. 'তাহাতা' লিখে শেষের আ-কার কাটা রয়েছে।
৩. 'তোহ্মার' তোলাপাঠে মার্জিনের নীচে লিখিত।
৪. এ-কার মার্জিনের উপরে লিখিত।



২৯ক

॥ ৩ ॥ অইহন[১] বীর তিন লোকেঁ ভালে জাণী.। তোহ্মে কি না চিহ্ন আহ্মে তাহার[২] রাণী॥ কি না লাভ লোভেঁ কাহ্নাঞিঁ না চিহ্ন এখন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ॥ ক্রীড়া॥ শরত উদিত চান্দ বদনকমল.। খঞ্জন জিণিআঁ তোর নয়নযুগল ॥ আধরে বন্ধুলীরাগ শোভএ সুন্দরী.। হেন রুপেঁ কাহ্নাইকে কেহ্নে পরিহরী॥ ১ ॥ আলিঙ্গন দিআঁ যাহা সুণ ল সুন্দরী॥ তোহ্মাতে মজিল চিত ধরিতেঁ না পারী॥ ধ্রু॥ শ্রবণে শোভএ তোর রতনকুণ্ডল॥ কুচযুগ শোভে যেহ্ন শ্রীফল যুগল॥ তথিত উপর শোভে হার মঞ্জরী.॥ তা দেখিআঁ প্রাণ রাধা ধরিতেঁ না পারী॥ ২ ॥ যশোদার পোঅ ৮
আহ্মে নামে গোবিন্দ.। তোর রুপ দেখিআঁ চখুতে নাইসে নিন্দ॥ কাঞ্চুলী ঘুচাআঁ রাধা দেহ মোরে কোল.। তোর দুঈ তনে লাগু রসের হিলোল॥ ৩ ॥ আহ্মাসমে নেহ রাধা বড় পুণ্যে পাইএ.। আহ্মাসমে যোগ সত্যেঁ সুরপুর জাইএ॥ এহাক জাণীআঁ[৩] রাধা পুর মোর

১. পুথি : অইহন। বসন্তরঞ্জনের পাঠ : আইহন।
২. 'তাহা' লিখে 'র' মার্জিনের উপর লিখিত।
৩. 'জাণী' লিখে 'আঁ' মার্জিনেব নীচে লিখিত।



২৯খ

আশ। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস॥ ৪ ॥ ধানুষী রাগঃ॥ রূপকং॥ প্রথম যৌবন মোর মুদিত ভাণ্ডার.। হৃদয়ে কাঞ্চু
লী গজমুকুতার হাব॥ এহা আভরণ কাহ্নাঞিঁ সব মোর নে.। বেরি এক কাহ্নাঞিঁ মোক ঘর জাইতেঁ দে॥ ১ ॥ না জাণো সুরতি কা
হ্নাঞিঁ না ধারো মোঁ দান॥ মিছাই কাহ্নাঞিঁ মোর লইভেঁ পরাণ॥ ধ্রু॥ এগার বরিষে কাহ্নাঞিঁ বার না
হিঁ পুরে। আহ্মা দুখ দিতেঁ কাহ্নাঞিঁ কেহ্নে হেন ফুরে॥ এক'বার ছাড়ী দুইবার নাহিঁ মরী। রাজা কংসাসুরে ৮
মোএঁ করিবোঁ গোহারী.॥ ২॥ শঙ্খ চক্র গদা আর শারঙ্গ এড়িআঁ.। দান সাধ কেহ্নে কাহ্নাঞিঁ পথত বসিআঁ॥ ২৯
বারেক এড়িআঁ দেহ জাওঁ মোএঁ ঘর। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর॥ ৩॥ ধানুষী রাগঃ॥ একতালী॥ মুখ তোর আল
রাধা বিকচ কমলে.। নয়ন তোর নীল উতপলে॥ মাণিক জিণিআঁ তোর দশনের যুতী.। সিন্দূরে লোটাইল যেহ্ন গজ



৩০ক

মুতী॥ ১॥ সুন্দরি রাধা ল তোহ্মাতে মণ গেল॥ হের প্রাণ ধরণ না জাএ॥ ধ্রু॥ দুঈ কুচ তোর রাধা শম্ভুর আকার.। তথি চিত্ত মজিল আহ্মার॥ তা
দেখিআঁ সবখন না পাওঁ সোআথ। অনুমতি কর দেওঁ হাথ॥ ২॥ সিংহ জিণী তোর আতি মাঝা খিনী। দুঈ উরু[১] রামকল জিণী॥ চরণ থলকমল ম
ন্দর[২] গমনে.। নেত বসন পরিধানে॥ ৩॥ কনক নিকস সম তনুকান্তি লীলা.। দেখি ভোল গেল নান্দোবালা॥ দাণ সাধি
এ রতিপতি আশে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ রামগিরী রাগঃ॥ আঠতালা॥ এতকাল জাইএ আহ্মে মথুরার হাটে.।
কভোঁ না দেখিল কাহ্নাঞিঁ দানী এহা বাটে॥ এবেঁ বাটেঁ[৩] বাটোআড় হৈলা কাহ্নাঞিঁ.। পাপ বুলিতেঁ তোর মুখে লাজ নাহিঁ
॥ ১॥ ছাড়হ নিলজ কাহ্নাঞিঁ হেন পাপ বাণী॥ আহ্মে শিশুমতী রতিকথাহো না জাণী॥ ধ্রু॥ মোর রূপ দেখি নহ বিকল মুরা ৮
রী.। পরধন দেখিলেঁ কি পাএ ভিখারী.॥ উনমত সদৃশ কেহ্নে বোলহ বচন.। এহা বুঝি নিবারিআঁ থাক নিজ মন॥ ২॥ পথত লই ৮

১. বসন্তরঞ্জনের পাঠ : উরু।
২. বসন্তরঞ্জনের পাঠ : মন্থর।
৩. 'বাটোঁ' লিখে 'টোঁ'-এর শেষের দণ্ড চিহ্নটি কাটা রয়েছে।


৩০

৩০খ

লি যবেঁ দান আধিকার.। তবেঁ কেহ্নে তোতে হেন মদনবিকার॥ তিল এক মোর মনে নাহিঁ রতিরঙ্গ.। আহ্মা ছাড়ী আন নারী কর তোহ্মে ৮
সঙ্গ॥ ৩॥ এত বড় কেহ্নে কাহ্নাঞিঁ দেহ মোরে দুখ.। মুখ তুলী না দেখোঁ আর তোর মুখ॥ এভোঁ পরিহর কাহ্নাঞিঁ আহ্মার আশে.। বাস
লী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ পাহাড়ীআ রাগঃ॥ রূপকং॥ ঘৃত দধি দুধেঁ পসার সাজিআঁ মথুরাক যাসি[1] বিকে[2]
সহজে রূপসী নব যুবতী লাসবেশ তোর কিকে॥ হেন রুপ দেখি চখু আড় করে পশুআ তোর গোআলা.।
আছ[3] নরলোক দেবলোক তোষে মুনিমন হএ ভোলা॥ ১॥ রাধা মুখ তুলী চাহা রঙ্গে॥ নাগর কাহ্নাঞিঁ পথে বিরোধে ৩০
কি করিব তোর খঙ্গে॥ ধ্রু॥ কপোলযুগলে শোভএ তোর বিচিত্র মণিকুন্তলে.। সংপুন্ন চান্দের দুঈ পাশে যেহ্ন উইল সুরুজমণ্ডলে॥
সুণিআঁ[4] সরস আমিআঁ আধিক তোর মধুর বচনে.। নান্দের নন্দন ভোলে পড়িলা বাহু ভিড়ি দেহ আলিঙ্গনে॥ ২॥ পারিধান তো

১. মার্জিনের উপরেব তোলা পাঠ 'যাসি'।
২. 'যাহা রঙ্গে॥' লিখে কেটে দেওয়া হয়েছে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'আছু'।
৪. বসন্তরঞ্জনের পাঠ : সুনিআঁ।



৩১ক

র সুরঙ্গ পাটোল ধিরে যাসি বাটে.। আর আদভুত দেখোঁ চন্দ্রাবলী সিন্দুর সুর ললাটে.॥ নিতি নিতি যাসি দধিদুধ[১]বিকে পএর বাজে নূপুরে[২] আজি পড়িলা কাহ্নের হাথে লাসবেশ করোঁ[৩] চুরে[৪] ॥ ৩ ॥ বার ব(ৎ)[৫]সরের তোএঁসি বালী বিচিত্র কাঞ্চুলী শোভে.। গিএ তোর মুকুতার হার তা দেখি কাহ্নাঞিঁর লোভে॥ ছাড়ি ল[৬] বাধা তোর দধির দাণ[৭] দেহ চুম্ব আলিঙ্গনে.। অনন্ত বড়ু চণ্ডীদাস গাইল দেবী বা সলী চরণে॥ ৪ ॥ নিপীয় কৃষ্ণ বচনং রাধিকাধিমতী সতী.। বেপমানতনুস্তন্বী জগাদ জরতীমিদং॥ কোড়া রা গঃ॥ যতিঃ॥ লুনীর পুতলী যেহ্ন বড়ায়ি ল.। লো রৌদ[৮] দাণ্ডায়িলেঁ মিলাওঁ। কেমনে কাহ্নের বোল পালিবোঁ মো য়ে পরাণে ডরাওঁ॥ ১ ॥ হরি হরি নিদয়া বিধি কি লেখিল[৯] ॥ কিকে আইলো[১০] বড়ায়ি গো॥ ধ্রু॥ নেত পাটোল না পিন্ধিবোঁ না পিন্ধিবোঁ সিসত সিন্দূর.॥ বাহের বলয়া না পিন্ধিবোঁ না পিন্ধিবোঁ পএর নূপুর॥ ২॥ ঘরত বাহির[১১] নহোঁ বড়ায়ি গো সামীর বড়ই

১. 'দুধ' তোলাপাঠে মার্জিনের উপরে লিখিত।
২ এ-কার নাগবী লিপির ধবনে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : করে।
৪. এ-কার নাগরী লিপিতে।
৫. পুথিতে 'ৎ' দেওয়া হয়নি।
৬. বসন্তরঞ্জনের পাঠ : ছাড়িল।
৭. ফাঁক চিহ্ন : ৷।
৮. বসন্তবঞ্জনেব পাঠ : রৌদ্র।
৯. 'কি না লেখিল' পাঠে 'না' কাটা রয়েছে। বসন্তবঞ্জনেব পাঠে এব পর দুই দাঁড়ি চিহ্ন নেই।
১০. 'আইলো সি' লিখে 'সি' কাটা রয়েছে।
১১. 'বাড়ির' লিখে 'ড়' কে 'হ' করা হয়েছে মনে হয়।



৩১খ

দুলালী ॥ নির্দ্দয় কাহ্নাঞিঁর হাথে পড়িলোঁ মোএঁ আবালী গোআলী ॥ ৩ ॥ সাতপাঁচ সখি শুণী বড়ায়ি গো[1] রাধার বচনে ॥ গাইল আনন্ত বড়ু চ ৮
ণ্ডীদাসেঁ দেবি[2] বাসলীগণে ॥ ৪ ॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং ॥ জগাদ চতুরঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং ॥ পাহাড়ীআ রাগঃ ॥
ক্রীড়া ॥ দণ্ডকঃ ॥ বোল এক বোলোঁ রাধা সুণ আহ্মারে। খণ্ড কোপ ভয দেহ শৃঙ্গারে ॥ ১ ॥ নীল কুটিল শোভে চিকুরে
॥ প্রভাত আদিত শিথে সিন্দূরে ॥ ২ ॥ ভ্রূহি কামধনু নয়ন বাণে ॥ নাসিকা ণালিক যন্ত্র সমানে ॥ ৩ ॥ মুখক
মল আতি শোভা করে. ॥ বন্ধুলী জিণিআঁ আধর তোরে. ॥ ৪ ॥ মাণিক জিণিআঁ দশন তোরে. ॥ তা দেখি দাড়িম ফল ৮ ৩১
বিদরে. ॥ ৫ ॥ কম্বুসম তোর শোভএ গলে. ॥ কুচযুগ রাধা যোড় শ্রীফলে. ॥ ৬ ॥ বাহু মৃণাল কর উতপলে. ॥ আঙ্গুলী চম্পক কলিকা
জালে ॥ ৭[3] ॥ সিংহমধ্য সম মধ্যে শোভে ত্রিবলী. ॥ উরুযুগ শোভে রামকদলী ॥ ৮ ॥ রাতা উতপল তোর দুই চরণে. । রাজহংস ৮

১. বসন্তরঞ্জনের পাঠ : হাসে রাধার বচনে।
২. বসন্তরঞ্জনের পাঠ : দেবী।
৩. ৬ লিখে ৭ করা হয়েছে।



৩২ক

জিণী তোর গমণে॥ ৯॥ হেমরূপ তোহ্মার যৌবনে.॥ নিফল করহ কমণ কারণে.॥ ১০॥ সরস হাসিআঁ বোল বচন.॥ গাইল চণ্ডীদাস বাসলীগণ॥ ১১॥ নিপীয় কৃষ্ণবচনং রাধিকাধিমতী সতী.। বেপমান তনুস্তন্বী জগাদ জরতীমিদং.॥ গুজ্জরীরাগঃ॥ যতিঃ.॥ সব গোপ যার মান ধরে। সে কেহ্নে পরার নারী হরে.॥ নিজ পতি আছে মোর ঘরে.। তার হাথে কাহ্নাঞিঁ পাছে মরে॥ ১॥ নিষধ নিষধ বনমালী.॥ পাছে মোরে[1] না দিহলে[2] গালী.॥ ধ্রু॥ যে বচন বুইলে চক্রপাণী.। সে বচন কানে নাহি শুণী॥ তিনলোক খাআঁ মাহাদাণী.। সম্বন্ধ না মানে মাউলানী॥ ২॥ ঘৃত দুধে সজাআঁ পসার.। বিকি জাইএ যমুনার পার.॥ হেন হএ বড়ার বেভারে.। মাউলানীক পাইল বাণিজারে॥ ৩॥ কার পানচুন নাহিঁ খাওঁ.। কাহারো পাস নাহিঁ জাওঁ.॥ এড়ু কাহ্নাঞিঁ মোর পতিআশে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ কোড়ারাগঃ॥ রূপকঃ॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং.। জগাদ চতুরঃ কৃষ্ণঃ

১. বোধহয় 'দ' লিখতে গিয়ে কেটে দেওয়া হয়েছে।
২. বসন্তরঞ্জনের পাঠ : দিহলি।



৩২খ

সতৃষ্ণোরাধিকামিদং ॥ সুণ ল সুন্দরি রাধা বচন আহ্মার. । নহুলী যৌবনে দেহ সরস শৃঙ্গার ॥ তোহ্মার যৌবন রাধা কৃপিণের ধন. । পো
টলি বান্ধিআঁ রাখ নহুলী যৌবন ॥ ১ ॥ বিলাহ যৌবন রাধা ল মোর বোল শুণ ॥ যাবত যৌবনে রাধা নাহি লাগে ঘুণ ॥ ধ্রু ॥ আম্বু জাম্বু মুকু
লিল ভরে নোআঁইল ডাল. । নহুলী যৌবন রাখিবি কত কাল ॥ কোণ বিশ্বকর্ম্মে নির্ম্মিল দুঈ তন. । আছু যুবজনের ৮
বৃদ্ধের জাএ মন ॥ ২ ॥ হেন স যৌবন রাধা সব আলপাউ। যৌবন গড়িলেঁ তোর তনু হৈবে লাউ ॥ তোহ্মার যৌব
ন রাধে পাণির ফোটা।[১] চিরকাল না রহিবে থাকি জাইবে খোঁটা ॥ ৩ ॥ এ তীন ভুবনে রাধা তোহ্মা কৈলোঁ সার. । মনে প ৩২
রিভাবি দেহ সরস শৃঙ্গার ॥ নহুলী যৌবনে রাধা দেহ আলিঙ্গন. । গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ॥ ৪ ॥ মালবরাগঃ ॥ একতা ৮
লী ॥ দুরুবার কংস নরপতী. । এহা জাণী ছাড়হ বিমতী ॥ যবেঁ তোরে মারিহে পরাণে. । তবেঁ তোক রাখিব কোণ জনে ॥ ১ ॥ ছাড়

১. দাঁড়ি চিহ্ন মার্জিনের উপরে লিখিত।



৩৩ক

হ্ আহ্মার থান ॥ আবিচারে হারায়িবি পরাণ ॥ ধ্রু ॥ হইএ আইহন[১] গোআলী. । যবেঁ বল করে বনমালী. ॥ রাজা আগেঁ করিবোঁ গোহারী. । তবেঁ
তোক লআঁ যাবোঁ ধরী ॥ ২ ॥ হআঁ কাহ্ন বড়ার পো। ভাল কাম না করসি তোঁ. ॥ মতিমোষ[২] মোকে কর বল. । ভুজিবি তোঁ লিখিত ফল ॥ ৩ ॥
না শুণিলে পুরাণ কথা. । না জাণসি ধরম বেবথা ॥ দান[৩]সাহ পরনারী আশে. । গাইল বড়ু চণ্ডীদাসে ॥ ৪ ॥ পাহা
ড়ীআ রাগঃ ॥ ক্রীড়া ॥ পরাশর নামে ঋষি আছিলা[৪] বিশাল. । তীন ভুবনে জানী তপস্যা যাহার ॥ জলমাঝে মী
ন কন্যা করিল গমন. । তাত উপজিলা বেদব্যাস তপোধন ॥ ১ ॥ তোহ্মার বচন রাধা সবই আতত ॥ পরদারে পা
প নাহি মুনীর সমত ॥ ধ্রু ॥ পাঞ্চপাণ্ডবের ভৈলা কুন্তী জননী. । পাঞ্চপতী যার ভৈল সব লোকেঁ জাণী ॥ রম্ভা আদি বেশ্যাক র ৮
মন্তি ত্রিদশে. । হেন সব কন্যা কেহ্নে বসে সুরপুরে[৫] ॥ ২ ॥ ত্রিপথগামিনী গঙ্গা হরেঁ শিরে ধরে। হেন গঙ্গা রমিল শান্তন নাম নরে ॥

১. পুথিপাঠ : আইহহন।
২. পুথিতে এর পব 'ব' লিখতে গিয়ে কাটা। বসন্তরঞ্জনের পাঠ : মতিমোষে।
৩. ফাঁক চিহ্ন : ৮।
৪. ফাঁক চিহ্ন : ৮।
৫. বসন্তরঞ্জনের পাঠ : সুরপুবে বসে।



৩৩খ

নারীর সম্ভোগে রাধা যদি পাপ বসে.। এ তীন ভুবনেঁ কেহে সে গঙ্গা পরসে.॥ ৩ ॥ নিজ পর নারী দোষ নাহিক সংসারে.। যত সতীপ
ণ সব মিছা জাণ তারে॥ এহা জাণী একমনে পুর মোর আশে। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪ ॥ কৃষ্ণস্য বচনং শ্রুত্বা রাধি
কাধিমতী সতী। বেপমানতনুস্তন্বী জগাদ জরতীমিদং॥ রামগিরীরাগঃ॥ রূপকং॥ গুরুপত্নী তারাক হরিল শ
শধরে.। আদ্যাপিহো অপযশ তার পরচরে॥ কপটে আহল্যাক রমিল সুরবরে.। সহস্রেক যোনি ভৈল তার
কলেবরে॥ ১ ॥ হেন অদভুত কথা শুণ ল বড়ায়ি। পরদারে পাপ নাহিঁ বোলন্তি কাহ্নাঞিঁ॥ ধ্রু॥ সুন্দ উপ ৮ ৩৩
সুন্দ আছিল দুঈ ভাই.। তিলোত্তমা হেতু দুঈ ময়িলা[১] এক ঠাই॥ সুম্ভ নিসুম্ভ দুঈ আসুর আছিলা.। পার্ব্বতীর কারণে দুঈ জন
মৈলা॥ ২॥ চৌদ চৌ যুগ আয়ু লঙ্কার রাবণ.। তেহোঁ সে মজিআঁ গেলা শীতার কারণ॥ এহা জাণী কাহ্নাঞিঁক নিষধ বড়ায়ি.।

১. বসন্তরঞ্জনের পাঠ : ময়িলা। 'মযিলা' পড়াও চলতে পারে।



৩৪ক

কেহে হেন মিছা কথা কহে মোর ঠাই ॥ ৩ ॥ বোলহ বড়ায়ি কাহ্ন মণে পরিভাউ. । আপণে আপণা চিহ্নিআঁ ঘর জাউ. ॥ আহ্মাসমে হেন তে
জু পরিহাস. । বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস ॥ ৪ ॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং. । জগাদ চতুর কৃষ্ণঃ সতৃষ্ণোরাধিকামি
দং ॥ মালবরাগঃ ॥ যতিঃ ॥ দণ্ডকঃ ॥ নীল জলদসম কুন্তলভারা ॥ বেকত বিজুলি শোভে চম্পকমালা ॥ ১ ॥ শিশত ৮
(সিন্দূরা)[১] শোভএ তোর কামসিন্দুর। প্রভাত সমএ যেন উয়ি গেল সুর[২] ॥ ২ ॥ ললাটে তিলক যেহ্ন নব শশিকলা ॥
কুণ্ডলমণ্ডিত চারু শ্রবণযুগলা ॥ ৩ ॥ নাসা তিলফুল[৩] তোর আতী আনুপামা ॥ গণ্ডস্থল শোভিত কমলদল স
মা ॥ ৪ ॥ নয়নযুগল শোভে যেহেন খঞ্জনে. ॥ ঈষত কটাক্ষে মোহে মুনিমনে. ॥ ৫ ॥ বিম্বফল জিণী তোর আধরের কলা. ॥ মা
ণিক জিণিআঁ তোর দশন উজলা ॥ ৬ ॥ কণ্ঠ কম্বুসম কুচ কোকযুগলা। বাহু মৃণাল কর রাতা উতপলা ॥ ৭ ॥ কনক চম্প

১. 'সিন্দূরা' লিখে বন্ধনীর মধ্যে রাখা হয়েছে।
২. 'সুরা' লিখে আ-কার কেটে দেওয়া হয়েছে।
৩. ফাঁক চিহ্ন : ৮।



৩৪খ

ক সম শোভে কলেবরা ॥ মাঝা দেখি সিংহ গেলা পর্ব্বতকুহরা ॥ ৮ ॥ নাভি গভীর তোর প্রেয়াগ উপামা. ॥ উরুযুগ রামকদলীতরু স
মা ॥ ৯ ॥ মন্দর গমনে যাসি ভাঁগিবার ডরে ॥ তা দেখিআঁ বনবাস লৈল করীবরে ॥ ১০ ॥ অমরপুরত নাহি হঁএ হেন রামা. ॥ বি
ধি কৈল জঙ্গমে কনকপ্রতিমা ॥ ১১ ॥ দেবাসুরেঁ মহোদ[1]ধি মথিল তোহ্মারে. ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবরে ॥
১২ ॥ পাহাড়ীআ রাগঃ ॥[2] ষোল কলা সংপুন্ন চন্দ্রবদন. । বেকত আমৃত তোর মধুর বচন. ॥ কাঁচ কনয়া যেহ্ন দেহের বরণ. । কণ্ঠ কম্বু ম ৩৪
ণিগণ শোভএ দশন ॥ ১ ॥ সুন্দরি রাধা ল সরূপ বোল[3] মোরে ॥ দেবাসুর মহোদধি মথিল কি তোরে ॥ ধ্রু ॥ কু
গুলে আদিত্য যেহ্ন রবির সংঘাত. । গজরাজগতি পরিমল পারিজাত ॥ সুরজনে মোহে পুরজনে নাহিঁ রাখ. । কালকূট বিষহরি জা
ণল কটাক্ষ ॥ ২ ॥ সুররাজ গজকুম্ভ কুচযুগল. । তেলানী গভীর নাভি লাবণ্যজল ॥ অমুল মণি নূপুর বাজের গমনে. । তাক সুণী ৮

১. ফাঁক চিহ্ন : ৮।
২. তোলাপাঠে মার্জিনের উপরে লেখা।
৩. ফাঁক চিহ্ন : ৮।



৩৫ক

মোহো পাএ এ তীন ভুবনে॥ ৩॥ সকল গুণ সংপুণী রাধা চন্দ্রাবলী.। তোর রূপযৌবনে মোহিল বনমালী.॥ রসহাস পরিহাসে তোষ হ কাহ্নাঞিঁ.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলী আয়ী॥ ৪॥ আহের রাগঃ॥ লঘুশেখরঃ॥ জীবার আন্তরে কাহ্নাঞিঁ হৈলা মাহাদানী.। দান ছাড়ী পরনারী কিসক বাখানী॥ সকল বেভার তোর দেখি বিপরীতে.। কোণ গুরু শিখাইল হেনক চরিতে॥ ১॥

ছাড়হ বিবুধি কাহ্নাঞিঁ সুণ মোর বোল॥ দধিদুধ নঠ মোর আর ঘৃত ঘোল॥ ধ্রু॥ কালী তোর মুখে দিল যশোদা ৮

এঁ তনে.। আজি দানী হআঁ মোরে মাঙ্গ মাহাদাণে॥ হেন আলাগন কথা শুণী কোণ রাজে.। তোহ্মার মুখত কাহ্নাঞিঁ ৮

নাহিঁ কিছু লাজে॥ ২॥ এ বার বরিষে মোর তের নাহিঁ পূরে.। এহা দেখি রসত মন কর দূরে॥ রূপস শরীর মোর কিছু নাহিঁ কাজ.। কেতকী কুসুম যেন ধুলীএঁ সাজ॥ ৩॥ গোআল জাতী আহ্মে জাইএ দধি বিকে.। কাজ বিণি কাহ্নাঞিঁ রহাঅসি কিকে॥ ঘুচাহ কচা



৩৫খ

ল কাহ্নাঞিঁ তেজ মোর আশে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ রামগিরী রাগঃ॥ রূপকং॥ আল রাধা সর্ব্বাঙ্গে সুন্দরি
তোএঁ দেব মুরারী মোএঁ তোর মোর উচিত সে নেহা॥ আল রাধা তোহ্মাতে মজিল মন ভালে জাণে দেবাগণ ইথে কিছু নাহিঁক সন্দেহা
॥ ১॥ আল রাধা না পরিহর সুন্দর কাহ্নাঞিঁ॥ সব কলা সংপুনী তোঁ রাহী॥ ধ্রু॥ তোর[১] নাম চন্দ্রাবলী মো
র নাম বনমালী তোর মোর শোভএ মীলনে। কাহ্নাঞিঁ পাইবি বড় পুনে এহা পরিভার মনে কেহ্নে তেজ হাথের র ৩৫
তনে॥ ২॥ কদমতলের থিতী তোর মোর হৈব রতী এহা ভালেঁ জাণে দেবলোকে॥ এবেঁ তোহ্মে আকারণে তেজ মোর
বচনে পাছে পাইবেঁ বিরহ শোকে॥ ৩॥ তোহ্মে পদুমিনী জাতী তোহ্মার আইহন পতি নপুংসক সেহো কংস দাসে॥ নহে তোর প ৮
তি যোগ আহ্মাসমে ভুঞ্জ ভোগ গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ গুজ্জরী রাগঃ॥ যতিঃ॥ রাজা বড় খরতর নাহিঁ শুণ কথা। লঘু

১. 'মোর' লিখে কাটা রয়েছে।



৩৬ক

নটক পাইলেঁ কাটে তার মাথা॥ গোচরিআঁ ফল করাইবোঁ জেন জাণী॥ তোহ্মোত ভাগিনা কাহ্ন আহ্মোত মাউলানী॥ ১॥ আহ্মে নাগ
রি গোআলী বড়ায়ি চৌহালীনী॥ কেহ্নে না চিহ্নসি আহ্মা আইহনের রাণী॥ ধ্রু॥ হাথে তুলী লৈল কাহ্নাঞিঁ সুবন্নের বাঁশী। আহ্মাক
দেখিআঁ তোহ্মে আধিক রুপসী॥ দেখিতেঁ সি পাইএ কাহ্নাঞিঁ ভক্ষিতেঁ না পাই। লাভে কিল বাড়ী খাই বান্ধিল জাই
॥ ২॥ এভোঁ সুন্দর কাহ্নাঞিঁ না কর বেআজ[1]. । দধি লআঁ যাই[2]বোঁ মোএঁ মথুরার রাজ॥ আপণা চিনহ কাহ্নাঞিঁ ছাড় ৮
মোর আশে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৩॥ বিলেশয়বিষদ্বিষদ্বিষমরাগরাগাবলী শিঁখিজ্বলিত ৮
মানসো নিসরসো বশৌযোস্মিতে[3].। ততো বিতত[4] রাধিকেইধরশুধাং[5]শুয়ী কৃতৌ কৃতিসুখে সুখে মম সুখি[6]তরবধষিসনী॥ পাহাড়ী
আ রাগঃ॥ লগনী॥ কর্পূরবাসিত রাধা খাআর তাম্বুল॥ টুটুক কামআনল দেহ চুমকোল॥ ১॥ কোণ পুরাণে কাহ্ন হেন ৮

১. 'বেআজ'-এর বে মার্জিনের উপর তোলাপাঠে (বে৪) লিখিত।
২. ৮ চিহ্ন দিয়ে সূত্রবন্ধনীর ফাঁক রাখা হয়েছে। লক্ষ করা যাচ্ছে, যেখানেই সূত্রবন্ধনীর জন্য বা লাইন শেষ হবার জন্যে লিপিকরকে ফাঁক দিতে বা থামতে হচ্ছে সেখানে পুরোপুরি একটি বর্ণ লেখার মতো স্থান ফাঁকা না থাকলে, অথবা সামান্য ফাঁক থেকে গেলে এই চিহ্নটি ব্যবহার করেছেন।
৩ বসন্তরঞ্জনের পাঠ : 'বশগোহস্মি তে'।
৪. বসন্তরঞ্জনের পাঠ : বিতর।
৫. বসন্তরঞ্জনের পাঠ : সুধাং ময়ি দ্রুতং / ভৃতসুখে সুখং মম সুখেতরবধেষিণি॥—এই পাঠ সম্পাদক কোথায় পেলেন তা বলেননি।
৬. পুথিতে 'মুখির' লিখে র কেটে দেওয়া হয়েছে।



৩৬খ

শুনিলী কাহিণী॥ তোহ্মে ভাগিনা কাহ্নাঞিঁ আহ্মে ত মাউলানী॥ ২॥ মাউলানী মাউলানী রাধা ঘোসসি তুণ্ডে॥ মোর পাঁচ শর তাপ পড়ু তোর মুণ্ডে॥ ৩॥ কথাঁ না বসসি কাহ্না কথা তোর ঘর॥ মোর কংস নৃপতীক না করহ ডর॥ ৪॥ কি করিতেঁ পারে তোর সে না কংস রাঅ॥ দৈবকীনন্দন কাহ্ন কাখো না ডরাঅ॥ ৫॥ আহ্মাকে বল কৈলেঁ তোর নাহিঁ কিছু ফল.॥ মাকডের হাথে যেহ্ন ঝুনা নারীকল॥ ৬॥ ভাগু ভাঁগিবোঁ রাধা খাইবোঁ দধী[1].॥ আঞ্চলে ধরিবোঁ মোর না জাণ ৮ সি শুধী॥ ৭॥ আঞ্চলত না ধরহ শুণ[2] অবুধ। সমুচি[3]ত ফল পাইবেঁ নঠ হৈলেঁ দুধ॥ ৮॥ ভুজযুগে বান্ধী রাধা দ ৮ ৩৬
শন দংশনে.॥ মোর সমুচিত ফল কর রুষ্টমণে॥ ৯॥ নাগরালী তেজ কাহ্নাঞিঁ নিবারহ মন.॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলী গ ৮ ণ॥ ১০॥ সুধা রাধা বাধাঞ্জরতি কুরুতে প্রাণপুরুষাং. রোষাদোষধরং সচ্যংসনরসিকস্যাপি মম কিং॥[4] সুধাসারাধরস্তন

১. বসন্তরঞ্জনের পাঠ : খাইবোঁ তোর দধী।
২. বসন্তরঞ্জনের পাঠ : শুণহ।
৩. এখানে ৮ চিহ্ন দিয়ে সূত্রবন্ধনীব ফাঁক রাখা হযেছে।
৪. বসন্তরঞ্জনের পাঠ : মুধা রাধা বাধাং জরতি কুরুতে প্রাণপরুষাং রুষা হ্যস্যা বোষব্যসন বসিকস্যাপি মম কিম্।



৩৭ক

কনক কুম্ভপ্রণয়িন. রশাবেশাদেশাজনয়তি যথা মা কুরু তথা ॥[১] পাহাড়ীআ রাগঃ ॥ ক্রীড়া ॥ মুখকমলে[২] আতি শোভা করে খঞ্জননয়ন দুঈ।
ভ্রুহি কালশাপযুগল তাহাত শোভএ নিচল হোই ॥ আন যদি দেখে রাজপদ পাএ নানা উপভোগে নহে.। আছু রাজপদ দূর বড়ায়ি জীবন
মোর সন্দেহে ॥ ১ ॥ হাথ যোড় করিআঁ[৩] ভকতি করোঁ জীউ দান দেহ বড়ায়ি ॥ বোল রাধারে মানু সুরতী তবেঁ
সি জীএ কাহ্নাঞিঁ ॥ ধ্রু ॥ মাণিক জিনিআঁ দশনদুতী গীএ সাতেসরী হারে.। করকমল বাহু মৃণাল হেমঘট
পয়োভারে ॥ নাভী তার নদ ঘাট ত্রিবলী ঘন জঘন পুলিনে.। উচিত তাহাতে কলহংস সম রএ কনক রসনে. ॥
২ ॥ রাধার নিতম্ব মণ্ডল আড়ন রোমাবলী কিরিপানে.। আতি আদভুত বিণি ঘাএ হাণী বিকল কৈল পরাণে[৪]. ॥ ভিতরে অন
ঙ্গ আনল জলে বাহিরে কেহো নাহি জাণে। এহাত আম্মার নাহিঁক নিস্তার কহিলোঁ তোর চরণে ॥ ৩ ॥ উরুযুগশোভে রাম কদ ৮

১. বসন্তরঞ্জনের পাঠ : কনককুম্ভপ্রণয়িনং / রসাবেশাদেষা জনযতি যথা মাং কুরু তথা॥
২. এ-কাব মাত্রার উপরে দেওয়া হয়েছে।
৩. পুথিতে 'করি' লিখে একটু ফাঁক দিয়ে আঁ লেখা হয়েছে। মাঝে কোনো ভুল বর্ণ লিখে মুছে দেওয়া হয়েছে কি?
৪. এ-কার মাত্রার উপবে লেখা হয়েছে।



৩৭খ

লী থলকমল চরণে.। রাজহংস জিণিআঁ আতি রাধার মন্থর গমনে॥ পৃথিবীত আহ্মো আবতার কৈল তার সুরতীর আশে.। বাসলীচরণ
শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ কৃষ্ণস্য বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং.। অথাধিভবতোরাধা জগাদ জরতীমিদং॥ রামগিরী
রাগঃ॥ রুপকং॥ কাহ্নাঞিঁর বোল সুণী তোহ্মার মুখে.। হৃদয় কাম্পএ মোর আতি বড় দুখে। এহা পথে যদি কাহ্না ৮
ঞিঁ লৈল মাহাদাণ.। দান এড়ি কেহ্নে করে রূপের বাখান॥ ১॥ আতি বড় দুষ্ট হৃদয় বনমালী॥ তোহ্মাখো ব ৮
ড়ায়ি মোর হের পুটাঞ্জলী॥ ধ্রু॥ কাহ্নাঞিঁর বোলে কেহ্নে পাতসি কানে। কেহ্নে বা তাহার বোল কহ মোর থানে। ৩৭
তোহ্মা নিয়োজিল সাসুড়ী আহ্মা রাখিবারে.। তাহাত উচিত হএ হেনসি বেভারে॥ ২॥ রাখোআল কাহ্নাঞিঁ সে বড় আছিদর.। তা
হার বোলত কেহ্নে তোহ্মার আদর॥ তোহ্মাত আছএ যবেঁ রতি পতিআস.। আপণেই চল তবেঁ কাহ্নাঞিঁর পাশ॥ ৩॥ এভোঁহো



৩৮ক

চিন্তহ যবেঁ আহ্মার হিত.। কাহ্নের বচনে তবেঁ না দিহ চীত॥ মৌন করিআঁ দুহেঁ থাকি এক পাশে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥
ইত্যুক্তা রাধিকা মৌনমাস্থায় চিরমেকতঃ.। চকার বর্সাতিং নম্রবদনা বৃদ্ধয়াসহ॥ অথ পঞ্চশর ক্ষুণ্ণমনাঃ কৃষ্ণোমুনি ব্রতং। রাধায়াঙ্গী ৮
কৃতং মত্বা রভসাদিদমাহতাং[১]॥ কোড়ারাগঃ॥ একতালী.॥ হংস রএ সরোঅরে শুআহো পাঞ্জরে কুয়িলী সে নন্দনবনে.॥
একেঁ একেঁ সখিজন সহ্মাক বোলাইলোঁ না পাইলোঁ তোহ্মার বচনে॥ ১॥ বালি যাইবে ল আহ্মা উপেখিআঁ॥ এড়ি
তেঁ না ফুরে মন যৌবন দেখিআঁ॥ ধ্রু॥ সোনার কটুআ দুটি মাণিকে পুরাআঁ। নেত বসন তাত ওহাড়ন দিআঁ॥ আ ৮
হ্মা ভাণ্ডী লআঁ যাহ আমুল ভাণ্ডার.। কাঞ্চুলী ঘুচাআঁ লৈবোঁ তাহার বিবাচর[২]॥ ২॥ সংপুন পুনমী চাঁদ তোহ্মার বদন। কাঞ্চ হলদি যে
ন তোহ্মার বরণ॥ আকাইলেক কেশ তোর মুঠি এক মাঝা.। তোর রূপেঁ মোহো গেলা ত্রিদশের রাজা॥ ৩॥ তোর মুখে দেখি রাধা ৮

১. বসন্তরঞ্জনের পাঠ : রভসাদিমাহতাম্।
২. 'বিবাচর' লিখে চ-এর মাত্রার উপরে ✓ চিহ্ন রয়েছে। বসন্তরঞ্জনের পাঠ : 'বিচার'।



৩৮খ

খাণি এক হাস.। দেখোঁ দশনের যুতী চন্দ্র পরকাশ ॥ ছাড়হ বিমতী রাধা দেহ আলিঙ্গন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ॥ ৪ ॥ মল্লাররাগঃ ॥ রূপকং
॥ লগনী ॥ আরে ভৈরবপতনে গাঅ গড়াহলি গিআঁ.। গঙ্গাজলে পৈস গলে কলসি বান্নিআঁ[1]. ॥ হেন যদি কর কাহ্নাঞিঁ আহ্মার বচনে.। তবে তোর হএ ৮
পাপ সাগরে মোচনে ॥ ১ ॥ বিচারিআঁ চাহ কাহ্নাঞিঁ আগম পুরাণে। কত পাপ হএ কৈলেঁ পরদার মনে ॥ ধ্রু ॥ তোর দুই
উরু রাধা ভৈরবপতনে.। নিকটে[2] থাকিতেঁ দূর জাইবোঁ কি[3] ৮ কারণে ॥ তোর দুঈ কুচকুম্ভ বান্ধি নিজ গলে.। বোল রাধা পৈসোঁ ৮
মো লাবণ্যগঙ্গাজলে ॥ ২ ॥ সুন সুবদনী রাধা আইহনের রাণী ॥ পাপের খণ্ডনবুধী আহ্মে ভালে[4] জাণী ॥ ধ্রু ॥ কিছু না বুঝসি কা ৩৮
হাঞিঁ ধরম বেবথা.। আন বুলিতেঁ আন পাতাস কথা ॥ বুঝিল কাহ্নাঞিঁ বুঝিল তোহ্মার মন.। তোহ্মা হেন পৃথিবীত নাহিক টেটন ॥ ৩ ॥
বিরোধ না কর কাহ্নাঞিঁ জাইতেঁ দেহ ঘর। বিহাণ আইলাহোঁ ভৈল তিঅজ পহর ॥ ধ্রু ॥ আহ্মার বচন রাধা সুন পরমান.। বিণি রতি পাই

•

১. বসন্তরঞ্জনের পাঠ : বান্ধিআঁ।
২. একটি এ-কার দিয়ে কেটে দেওয়া হয়েছে।
৩. এবপর ৮ চিহ্ন দিয়ে শব্দটির অপূর্ণতা বোঝানো হয়েছে। এর পর সূত্রগ্রন্থির ফাঁক এক ইঞ্চি। তার পর আবার লেখা সুরু হয়েছে।
৪. চিহ্ন দিয়ে মার্জিনের নীচে লেখা হয়েছে।



৩৯ক

লেঁ তোক না এড়িবে কাহ্ন॥ এআ জাণী বৈশ রাধা আম্মার পাশে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ আম্মার পাশক রাধা আইস সত্বরে। নহে ত বান্ধিআঁ থুইবোঁ দানের আন্তরে॥ ধ্রু॥ মালব রাগঃ॥ রূপকঃ॥ লগনী॥ এত বড় রাজা ভৈল ধনের কাতর.॥ পথে মাহাদাণী থুইল হে ন আছিদর॥ ১॥ কাহারো আধিন নহে দেব বনমালী॥ আপণে সুণ ল বোল[১] রাধা ল[২] গোআলী॥ ২॥ মোর দধি ঘৃতে কেহ্নে ৮ তোহ্মে মাহাদাণী॥[৩] তোহ্মে ভাগিনা কাহ্নাঞিঁ আহ্মো ত মাউলানী॥ ৩॥ বাটে হাটে ঘাটে কাহ্নাঞিঁর দান বটে ॥ ভাণ্ড মাথে ষোল পন কড়াহো নাহিঁ টুটে॥ ৪॥ সবেঁ ষোল ৮[৪] পোণ দেহ[৫] দধির পসারে॥ মিছাই ঝগড় কর কাহ্নাঞিঁ গো আরে॥ ৫॥ পুরুব জনমে কৈল জলধি মন্থানে॥ তোহ্মে লক্ষ্মী রাধা এবেঁ আহ্মো হরি কাহ্নে॥ ৬॥ সকল পুরুব কথা মিছা কহ তো হ্মো॥ কথাঁ কাহ্ন হরি তোহ্মো কথাঁ লক্ষ্মী আহ্মো॥ ৭॥ তোহ্মোত না জাণ রাধা আম্মার মায়া॥ স্বর্গমর্ত্য পাতালে আম্মার এক কায়া

১. মার্জিনের উপর চিহ্ন দিয়ে 'বোল'।
২. মার্জিনের উপর চিহ্ন দিয়ে 'ল'।
৩. এখানে ৩॥ লিখে কেটে দেওয়া হয়েছে।
৪. সূত্রগ্রন্থির ফাঁক রাখতে শব্দটি খণ্ডিত। বাকি অংশ গ্রন্থি ফাঁকের পর লিখিত। শব্দখণ্ডনেব চিহ্ন ৮ ব্যবহৃত হয়েছে।
৫. বসন্তরঞ্জনের পাঠ : 'হেন'।



৩৯খ

॥ ৮ ॥ রাখোআল হআঁ বোল জগত নিবাস॥ সুনিআঁ করিব তোরেঁ লোক উপহাস॥ ৯ ॥ বিণিদান পাইলেঁ আজি না এড়িবোঁ তোরে.॥ গা
ইল বড়ু চণ্ডীদাস বাসলীবরে॥ ১০ ॥ মল্লাররাগঃ॥ একতালী॥ ঘৃত দধি নঠ কইলি আরেরে কাহ্নাঞিঁ ল[১] আম্বল কৈলী ঘোল দহী॥ কি
আরে কাহ্ন॥ পুবের সুরুজ পশ্চিমে আথ জাএ ল[২]। এড়ি জাএ ৮ গোআলিনী সহী॥ ১ ॥ জাইবার না দিলি মথুরার হা
টে ল.[৩]। দানছলে রোন্ধসি বাটে॥ ধ্রু॥ গোপীজন সঙ্গে আহ্মো[৪] ছছন্দে বুলিলোঁ ল বিকো জাওঁ মথুরার হাট॥ মো
কেহ্নে জাণিবোঁ কাহ্নাঞিঁ পথে মাহাদাণী ল কাল ভৈল যমু৮নার বাট॥ ২ ॥ ধর্ম্মের কাহ্নাঞিঁ তোহ্মে ধর্ম্ম মাহাদানী ৮ ৩৯
ল ধর্ম্ম ছাড়ী কেহ্নে হেন করী.॥ চারিপাস চাহোঁ যেন বনের হরিণী ল নিজ মাঁসে জগতের বৈরী॥ ৩ ॥ সব[৫] সলি লাগে মোর কানের কু
গুল ল বৈরী ভৈল পরিধান বাস॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ ল গাইল বড়ু চণ্ডীদাস॥ ৪ ॥ মল্লাররাগঃ॥ রূপকং॥ পএর মগর[৬]

১. বসন্তরঞ্জন এখানে লাইন শেষ করেছেন।
২. বসন্তরঞ্জন এখানে দাঁড়ি দিয়ে লাইন শেষ করেছেন।
৩. পুথিতে . চিহ্ন দিয়ে যতি বোঝানো হয়েছে। বসন্তবঞ্জনের পাঠে এখানে দাঁড়ি দিয়ে লাইন শেষ করেছেন।
৪. 'আ'-এর পর 'হে' লিখে কেটে দেওয়া হযেছে। তারপব 'হ্মো' লেখা হয়েছে।
৫. বসন্তরঞ্জনের পাঠ : 'সর'।
৬. পুথিতে 'মগর ৮' লিখে 'র ৮' কেটে পরে 'র' লেখা হয়েছে।

অথ দানখণ্ডঃ



৪০ক

খাড়ু মাথে ঘোড়া চুলে.। চাঁচরী খেলাওঁ মোএঁ যমুনার কূলে॥ খেড়ী খেলাইএ আহ্মে নান্দের ঘরে। নিন্দ না জাএ কংস রাঅ মোর ডরে ॥ ১ ॥ কি কে রাধা আজি তোহ্মে মথুরাক জাইবেঁ.॥ সুরত সংভোগে রাধা বৃন্দাবন পাইবেঁ॥ ধ্রু॥ কণআ সদৃশ রাধা তোহ্মার গাঅ.। হংসগমনে রাধা বাঢ়াসি পাঅ.॥ আতি কঠিন[১] কুচ তোর[২] মাঝা খিনী দেহা.। হেনরূপযৌবনেঁ না[৩] পাতসি নেহা॥ ২॥ না কর সুন্দরি রাধা আন[৪] জঞ্জাল.। আমিআঁ বরিষে তোর নয়ন বিশাল॥ খোঁপাত লুলয়ে তোর দোলঙ্গের মাল.। এতেকেঁ ভুঞ্জিতেঁ রতি তোর এহি কাল॥ ৩॥ বিম্ব ৮ ফল জিণী তোর আধরের কান্তী.। মুকুতাসদৃশ তোর দশ ৮ নের যুতী.॥ তোহোর যৌবনে মোর মজি গেল মন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ নিপীয় কৃষ্ণবচনং রাধিকাধিমতী ৮ সতী.। বেপমানতনুস্তন্নী[৫] জগাদ[৬]জরতীমিদং॥ ভাঠিআলী রাগঃ॥ ক্রীড়া॥ ঘৃত দধি দুধেঁ পসার সজাআঁ পিন্ধিলোঁ পাটের সাড়ী.॥

১. ‘কঠিনী’ লিখে ঈ-কার কেটে দেওয়া হয়েছে।
২. ‘মাঝা’ লিখে কেটে দিয়ে মার্জিনেব উপরে ‘তোর’ লেখা হয়েছে।
৩. ‘না’ চিহ্নিত করে মার্জিনের উপরে লেখা হযেছে।
৪. পুথিতে ‘আন’, বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ : ‘আন’। এই সংশোধন অনাবশ্যক বোধ হয়।
৫. কোথাও ‘ন্বী’ কোথাও ‘ন্নী’ বানান লেখা হয়েছে। মূল বানান অনুসৃত হল এখানে।
৬. ‘জগাদ’-এর ‘দ’ তোলাপাঠে লাইনের উপরে লিখিত।



৪০খ

খোম্পাত উপর গুজরে ভ্রমর তাহাত কাহ্নের ধাড়ী ॥ ধ্রু ॥ কান্দে গোআলিনী পাগলি হআঁ কি লআঁ জাইবোঁ ঘরে. ॥ দধি পসারে কাহ্ন মাহাদাণী কংসক না করে ডরে ॥ ধ্রু ॥ কদমতলাত[১] বসিআঁ কাহ্নাঞিঁ নাকে মুখে বাঁশী বাএ ॥ দধি খাএ কাহ্নাঞিঁ আর ভা গু ভাঁগ[২] বলে আলিঙ্গন চাহে ॥ ২ ॥ না কড়ি তলাত বসিআঁ কাহ্নাঞিঁ বলে কাঢ়ী খাএ খীরে. ॥ জখন দেখোঁ মো কা ল কাহ্নাঞিঁ ডরেঁ চিত নহে থীরে ॥ ৩ ॥ পাপে মন দিআঁ নটক কাহ্নাঞিঁ গোকুল কুল বিনাশে ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে ॥ ৪ ॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং. । জগাদ চতুরঃ কৃষ্ণ সতৃষ্ণো রাধি ৪০
কামিদং. ॥ পাহাড়ীআ রাগঃ ॥ ক্রীড়া ॥ তোর বিরহে চিত্ত বেআকুল না ছান্দো না বান্ধো গাই. । ছান্দের দড়ী সবহ হারাইলোঁ বাছার উদ্দেশ নাহিঁ ॥ সব খন গোঠ উদাওঁ বুলে তোর ভাবেঁ কাহ্নাঞিঁ ।[৩] কেহো বোলে[৪] মার কেহো বোলে ধর যার বাড়ী জাএ গাই. ॥ ধ্রু ॥ রাধে ল

*[৪১ক, খ-এর পাতাটি নেই]*

১. 'কদমততালাত' লিখে মাঝের 'তা' কেটে দেওয়া হয়েছে।
২. বসন্তরঞ্জনেব পাঠ : ভাঁগে।
৩. দাঁড়ি চিহ্ন লিখতে ভুলে গিযেছিলেন। পরে ছোট কবে নীচে লিখেছেন।
৪. এ-কার লিখতে ভুলে গিয়েছিলেন। পরে ছোট করে মাত্রাব উপরে লিখেছেন।



৪২ক

বাসলীশিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৩॥ পাহাড়ীআ রাগঃ॥ রূপকং॥ নিশম্য কৃষ্ণবচনং রাধিকাধিমতীসতী.। বেপমানতনুস্তন্বী জগাদ জ
রতীমিদং॥ পাখি জাতি নহোঁ বড়ায়ি উড়ী পড়ি যাওঁ। যথাঁসে কাহ্নাঞিঁর মুখ দেখিতেঁ না পাওঁ.॥ হেন মন করে বিষ খাআঁ মরি জাওঁ। মেদনী ৮
বিদার দেউ পসিআঁ লুকাওঁ॥ ১॥ সরূপেঁ মরিবোঁ তবেঁ শুণহ বড়ায়ি॥ পম্থে বল করে যবেঁ আবাল কাহ্নাঞিঁ.॥
ধ্রু॰॥ দধি খাএ ভাণ্ড ভাঁগে দুধে দেয়ি পাণী.। সম্বন্ধ না মানে সে ভাগিনা মাউলানী॥ তিন লোক খাআঁ বোলে আম্মা
র গোআলী.। জগজনে বোলে সে ভাগিনা বনমালী॥ ২॥ শিশু হেন দেখি কাহ্ন বড় কাজ করে.। এড় এড় বুলিতেঁ আ
ধিকেঁ করে ধরে॥ তার বোল বুলিতেঁ সব গাঅ বিষ জলে.। নান্দো যশোদার পোঅ পম্থে বল করে.॥ ৩॥ আতি বড় দুরজন বাটত কা
হ্ন.। বার বরিষের মোকেঁ মাঁগে মাহাদান॥ দাণঘাটের কাহ্ন এড়ু পতিআশে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ কহ্নু[১] রাগ

১. বসন্তরঞ্জনের পাঠ : কহ্নুরাগ।



৪২খ

ঃ॥ রূপকং ॥ লগনী ॥ সুন ল সুন্দরী রাধা পন্থত কৈলোঁ বিরোধা তোক বৈরী আবাল গোপালে.॥ মোএঁ গদা হাথে ধরোঁ আজি দাপ চূর[১]
করোঁ. দেহ দান না কর কচালে.[২] ॥ ১ ॥ আহ্মে আইহন গোআলী. সব গুণেঁ আগলী. শিশুমুখে পরবত টালী.॥ তোরে বোলোঁ বনমালী. বাপেঁ
মাএঁ দিবোঁ গালী. পন্থ ছাড় ভৈল এত বেলী॥ ২ ॥ আহ্মা শিশু না দেখিহ সুণ ল সুন্দরি রাধা আহ্মে কলি ত্রিদশ ঈশ[৩]
রে.॥ সুন্দরি সরুপেঁ[৪] শুন বজর কত পরমান তার ঘাএঁ পরবত চূরে॥ ৩॥ হাথে মৌহারী বাঁশী গোআল গোঠ রা
খসি. পন্থে বসী সাহ মাহাদানে.॥ কতেক করসি দাপ সহিতেঁ নারিবি চাপ. বিলম্ব করহ কি কারণে॥ ৪ ॥ পা ৪২
মরী নারী[৫] ছিনারী হআঁ বড় আছিদরী আসহন বোলহ সকলে.॥ তোর ভাল রিত নহে কে তোহোর হেন সহে দান লৈবোঁ ধরিআঁ আ
ঞ্চলে॥ ৫ ॥ রাজা বড় দুরুবার আইহন খুরের ধার. কিকে কাহ্নাঞিঁ করহ কচালে॥ ঘরত বুলিবোঁ যবেঁ লঘুতা পাইবেঁ তবেঁ পাছে দো

১. বসন্তরঞ্জনের পাঠ : চূর।
২. পুথিতে এখানে কয়েকটি ত্রিপদীবন্ধে পদযতি বোঝাতে . বিন্দুচিহ্ন ব্যবহৃত হয়েছে। কোথাও আবার প্রথম দুটি পদের পর বিন্দুচিহ্ন ব্যবহৃত হয়েছে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : ঈশ্বরে।
৪. বসন্তরঞ্জনের পাঠ : সরূপেঁ।
৫. পুথিতে ‘ছিনারী’ লিখে ‘ছি’ কাটা রয়েছে।



৪৩ক

য না দিহ আহ্মারে.॥ ৬॥ সুণ রাহি[১] সুন্দরি মারোঁ যবেঁ নহ তিরী বাটে দান তোহ্মার না ছাড়োঁ.॥ তোর রাজা কংসাসুর তার দাপ করোঁ চুর আন কোন বির সমেঁ ভিড়োঁ॥ ৭॥ ঝগড় না কর পথে যোড় হাথ করি বোলোঁ সমুচিত নেহ মোর দানে.॥ তোর পরসাদেঁ জাওঁ আ ন পাণী নাহিঁ খাওঁ সাঁঝ ভৈল আইলোঁ বিহানে॥ ৮॥ না লইবোঁ তোর দান মোর বোল পরমান দেহ মোরে কুচের পাশে। বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদা৮সে॥ ৯॥ কোড়ারাগঃ॥ রূপকং॥ উনমত নহ কাহ্নাঞিঁ মন কর থীর.। মোর পাশ[২] নাহিঁ জাএ আইহন বীর.॥ বলেঁ চুম যদি দিবেঁ দশনের ঘাত.। তবেঁ কোণ ছলেঁ ঘর জাই বোঁ গোপীনাথ॥ ১॥ প্রণাম করিআঁ বোলোঁ দেব গদাধর॥ একবার দয়া করী আহ্মা পরিহর॥ ধ্রু॥ কেহ্নে হেন কহইআঁ[৩] গোআল জাতী.। পর নারীকে কেহ্নে করহ আরতী। নান্দগোপ সুণিলেঁ হৈবের কোণ গতী.। মণে পরিভাবি কাহ্নাঞিঁ তেজহ বিমতী.

১. বসন্তরঞ্জনের পাঠ : বাহি ল সুন্দরি।
২. বসন্তরঞ্জনের পাঠ : পরশে।
৩. বসন্তরঞ্জনেব পাঠ : কহ হআঁ। 'হ' এর উপব ই-এর ইলেক্ ভুলক্রমে পড়েছে, মনে হয।



৪৩খ

॥ ২ ॥ দানের আন্তরে কাহ্নাঞিঁ নেহ মুতীম হার.। নাহিঁ যাবোঁ কাহ্নাঞিঁ মথুরাক আরবার ॥ ঘৃত দুধ নঠ মোর সকল পসার.। সাসুড়ী ন
নন্দ মোর আতি দুরুবার ॥ ৩ ॥ প্রথম বএঁসে মোঁ রাধিকা গোআলী.। না জানোঁ সুরতি ভাব সুণ বনমালী ॥ এড়হ বাগড় কাহ্নাঞিঁ জাইতেঁ
দেহ ঘর.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলী বর ॥ ৪ ॥ ধানুষী ৮ রাগঃ ॥ যতিঃ ॥ ত্রিদশের নাথ আহ্মোঁ কাহ্নাঞিঁ.। ল ॥ আল
রাধে ॥ খোজিলেঁ আহ্মা পাইবে নাহিঁ ॥ বড় আশে আইলোঁ তোর ঠাই : পাইল নিধি কে না বিহড়ায়ি ॥ ১ ॥ বা
রেক রাখহ জীবনে.। তোরে দিবোঁ আমূল রতনে ॥ ধ্রু ॥ যাবত যৌবন কালে.। তাবত সরস শৃঙ্গারে ॥ এবেঁ মোর ম ৪৩
নে হউ সুখ.। বিকসু কমন[১] তোর মুখ ॥ ২ ॥ চাহ মোরে[২] আড় করী দীঠে। কোণ দোষেঁ দিআঁ যাহ পীঠে ॥ এবেঁ দৈব কাহ্ন গদাধরে.।
কামসাগরে কর পারে ॥ ৩ ॥ কেলি করি জাই বৃন্দাবনে.। দেহ মোর সরস বচনে. ॥ কাহ্নাঞিঁক না কর নিরাসে ॥ গাইল বড়ু চণ্ডী

১. বসন্তরঞ্জনের পাঠ : কমল।
২. এ-কার 'র'-এর মাথায় লিখিত।



৪৪ক

দাসে ॥ ৪ ॥ গুজ্জরী রাগঃ ॥ রূপকং ॥ লগনী ॥ জয়জয় ॥ 'কে বোলে গদাধর কে বোলে কাহ্ন ॥ বাটে বাটোআড়ী করী সাহে মাহাদা ৮
ণ ॥ ১ ॥ আহ্মা না চিহ্নসি তোএঁ মুগধী গোআলী ॥ শঙ্খ চক্র আহ্মে গদা শারঙ্গ ধরী ॥ ২ ॥ রাখোআল কাহ্নাঞিঁ বোলসি দেব হ
রী। না জাণো কংস সুণিলেঁ এহাএ মরী. ॥ ৩ ॥ প্রাণে মারিবোঁ কংসাসুর মোএঁ হেলে ॥ দান লইবোঁ তোক মো[১] ধরিবোঁ
বলে ॥ ৪ ॥ ষোলশত গোআলিনী জাইএ বিকে হাটে. ॥ মাগুকিলেঁ কিলাআঁ মারিবোঁ তোহ্মা বাটে ॥ ৫ ॥ ছাও
আল না দেখ[২] মোরেঁ মাথে ঘোড়াচুলে. । মুণ্ডেঁ মুণ্ডেঁ ডুসাআঁ মারিবোঁ তোহ্মা হেলে ॥ ৬ ॥ তোহ্মার বিরত কা ৮
হ্নাঞিঁ তিরীর উপর ॥ এতেকেঁ পাইল তোহ্মে মহত্ব বিথর ॥ ৭ ॥ তেজ আল জঞ্জাল রাধা দেহ মোরে দান ॥ বিণী দানে না এড়িব
আজি তোহ্মা কাহ্ন ॥ ৮ ॥ পথ বিরোধ না কর নান্দের নন্দন ॥ দয়া কর মোরে হের ধরোঁ চরণ ॥ ৯ ॥ সুরতি মানিআঁ রাধা জাহা

১. 'মো'-এর ং-চিহ্ন উপরে লিখিত।
২. 'দে'-এর পর কোনো বর্ণ লিখতে গিয়ে কেটে দেওয়া হয়েছে।



৪৪খ

নিজ ঘর। গাইল বড়ু চণ্ডীদাস বাসলী বর.॥ ১০॥ নিপীয় কৃষ্ণবচনং রাধিকাধিমতী সতী.। বেপমানতনুস্তন্বী জগাদ জরতী[1]মিদং॥
ধানুষী রাগঃ॥ রূপকং॥ সাসুড়ী ননন্দ মোর ঘরে দুরুবারে.। কোণ ছলেঁ জাইবোঁ ঘরে নহোঁ সতন্তরে.॥ শ্রীফলসদৃশ কুচ সেহো মোর বৈরী.।
বোলহ বড়ায়ি এবেঁ কোণ বুধী করী॥ ১॥ প্রাণ লআঁ খেড়া ভৈল আগ হে বড়ায়ি.॥ সামীর নিজ ধন খোজন্তি কাহ্নাঞিঁ॥
ধ্রু॥ হার কাঙ্কন মোর কাঞ্চুলীতে দেএ টান.। হেনক হোছাল মারে লএ পরাণ.॥ চুম্বন দিবারেঁ চাহে বদনকমলে.। আলি ৪৪
ঙ্গন চাহে কাহ্নাঞিঁ[2] বিরহের জরে॥ ২॥ কাহাকে বুলিএ রতী না জাণো বড়ায়ি.। হেন বিপরীত কথা কহন্তি কাহ্নাঞিঁ॥ মোএঁ
শিশুমতী বড়ায়ি করোঁ কোণ বুধী॥ শুণিআঁ কি বুলিবে সামী গুণনিধী॥ ৩[3]॥ অমূল রতন মানে ধরে মোর হাথে.। মাঙ্গে সুরতি দান সান দে
ই মাথে॥ নিষধ নিষধ বড়ায়ি শ্রীমধুসূদন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং.। জগাদ[4]

১. 'জজরতী' লিখে প্রথম 'জ' কেটে দেওয়া হয়েছে।
২. এখানে 'বদন' লিখে কেটে দেওয়া হয়েছে।
৩. '৩' অঙ্কটি লাইনের উপরে তুলে লিখিত।
৪. এখানে পাঠ অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।



৪৫ক

চতুরঃ কৃষ্ণ সতৃষ্ণো রাধিকামিদং ॥ রামগিরী রাগঃ ॥ রূপকং ॥ দেবের দেব আহ্মো শ্রীবনমালী.। দুখেঁ গেল চিরকাল সুণ ল গোআলী
এবেঁ সুখ ভুঞ্জিতেঁ মোর গেল মন.॥ পালাউ জরম দুখ দেহ আলিঙ্গন ॥ ধ্রু ॥ ১ ॥ না চিহ্নিলি আল রাধা না শুনিলি বাত.॥ গোকুলত মাহাদা ৮
নী শ্রীজগন্নাথ ॥ ধ্রু ॥ শঙ্খ চক্র গদা আহ্মো শারঙ্গ ধরী.। আহ্মা না চিহ্নসি রাধা মুগধী গোআলী ॥ কোপেঁ শচীপ ৮
তি যবেঁ বরিষএ বারী.। গোকুল রাখিল আহ্মো করে গিরী ৮ ধরী ॥ ২ ॥ শম্ভুসম বান্ধি খোঁপা পাটোল পহ্নিআঁ.। বিকে
যাসি গোআলিনী লাস করিআঁ.॥ বিধিএঁ গঢ়িল রাধা তোর দুঈ তন.। তা দেখিআঁ ভোলে পড়িলা জনার্দ্দন.॥ ৩ ॥ বা
রে বারে গোআলিনী দধি বিকে যাহা.। দান ভাঙ্গিআ মোর নিতেই পালাহা.॥ ছাড়িব দান রাধা দেহ আলিঙ্গন.। গাইল বড়ু চণ্ডীদাস বাস
লী গণ ॥ ৪ ॥ নিপীয় কৃষ্ণ বচনং রাধিকাধিমতীসতী। বেপমানবপূর্ব্বল্লী জগাদ জরতীমিদং ॥ ভাঠিআলী রাগঃ ॥ রূপকং ॥ আন



৪৫খ

ডাক দিআঁ বড়ায়ি নাপিতের পো.। কানড়ী খোঁপা বড়ায়ি মুণ্ডায়িবোঁ মো॥[১] কান[২]ড়ড়েঃ খোঁপা[২] বড়ায়ি মোর দুঈ তন.। যা দেখিআঁ কাহ্নাঞিঁ ক
রন্তি যতন॥ ১॥ কি কৈলা কি কৈলা বিধি নিরমিআঁ নারী॥ আপনার মাঁসে হরিণী জগতের বৈরী॥ ধ্রু॥ আলকে তিলক বড়ায়ি কা
জল নয়নে। এহা দেখি বেআকুল নান্দের নন্দনে॥ আর না পিন্ধিবোঁ বড়ায়ি সুরঙ্গ পাটোল.। এহা দেখি মাঁগে কাহ্না
ঞিঁ বিরহের কোল॥ ২॥ মুছিআঁ পেলাইবোঁ বড়ায়ি সিসের সিন্দুর.। বাহুর বলয়া মো করিবোঁ শঙ্খচুর॥ ছি
ণ্ডিআঁ পেলাইবোঁ বড়ায়ি সাতেসরী হার.। যা দেখিআঁ মাঙ্গে কাহ্নাঞিঁ[৩] নিবিড় শৃঙ্গার॥ ৩॥ হেন মন করে বড়া ৪৫
য়ি দহে পৈসী মরী.। পরার পুরুষ সমেঁ ধামালী না করী॥ ধামালী বুলিতেঁ কাহ্নে না দিহলি আস.। বাসলীশিরে বন্দী গাইল চণ্ডীদাস॥
৪॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং.। জগাদ চতুরঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং॥ পাহাড়ীআ রাগঃ॥ ক্রীড়া লগনী॥ নিতি নি

১. দুই দাঁড়ি চিহ্ন মার্জিনের উপরে।
২. 'ন' বর্ণটি মার্জিনের উপরে। 'কানড়ড়ে খোঁপা' মূল পাঠ। বসন্তরঞ্জন ' শ্রীফল যোড়' পাঠ দিয়ে টীকায় লিখেছেন 'পুথিতে কানড়ি খোঁপা'। কিন্তু মূল পাঠ থাকাতেও অর্থহানি হয় না। সেখানে শ্লোকটির অর্থ হয়, 'কানড়া খোপা এবং বড়াই, মোর দুই তন। যা দেখে কানাই করে যতন।
৩. 'বড়া' লিখে কেটে 'কাহ্নাঞিঁ' লেখা হয়েছে।



৪৬ক

তি রাধা যাসি বিকে॥[১] মোর মাহাদান ভাঙ্গাসি কিকে॥ ১॥ নিলজ বড় গোকুলের কাহ্ন॥ কোণ বিতে তোর মাহাদান॥ ২॥ ঘৃত দধি দুধ তোর পসার.॥ মাহাদান কিকে ভাঁগ আহ্মার॥ ৩॥ বিথর কালে বিথর গুণী॥ ঘৃত দধি দুধে বসে মাহাদানী॥ ৪॥ পুছিআঁ চাহা বলভদ্র ভাই॥ মোর মাহাদান তোহ্মার ঠাই॥ ৫॥ কি বা পুছিবোঁ মোএঁ বলভদর.॥ তোহ্মাথো আধিক সে আছিদর॥ ৬॥ বড়ার ঝি তোর ভাল নহে মতী.॥ আজি করোঁ তোর পঞ্চ সঙ্গতী॥ ৭॥ এ লোক[২] ও লোক সে[৩] জন খাএ॥ সেহি এহা পথে মাহাদাণী বোলাএ॥ ৮॥ বার বরিষের আহ্মার দান॥ বান্ধিআঁ তোহ্মার লইবোঁ পরাণ॥ ৯॥ কাহাক দেখাহ এ কাঠদাপে॥ বান্ধিতেঁ না পারে তোহ্মার বাপে॥ ১০॥ সুন্দরি রাধা মোর বোল শুন.॥ ছাড়িব দান দেহ আলিঙ্গন॥ ১১॥ না জাণো কাহ্নাঞিঁ সুরতি আশে॥ কেহ্নে করহ হেন আভিহাসে[৪]॥ ১২॥ গোআল জাতী আতি পণ্ডিআঁ॥

১. পুথিতে প্রতি শ্লোকার্ধশেষে দুই দাঁড়ি দেওয়া হয়েছে। বসন্তরঞ্জন শ্লোকার্ধশেষে এক দাঁড়ি, পূর্ণ শ্লোক শেষে দুই দাঁড়ি দিয়েছেন।
২. এ-কার দিয়ে কাটা।
৩. পুথিতে ‘সে’। বসন্তরঞ্জন ‘যে’ পাঠ দিয়েছেন ; ‘সে’ পাঠ থাকলেও বিশেষ অর্থহানি ঘটে না।
৪. পুথিতে ‘পড়িহাসে’ লিখে ‘পড়ি’ কেটে নীচের মার্জিনে ‘আভি’ লেখা হয়েছে! সম্ভবত ‘অভিলাসে’ পাঠ লেখার ইচ্ছা ছিল।



৪৬খ

পুরুষে আধিক তিরী আণ্ডিআ[১] ॥ ১৩ ॥ রাধাক রাখিল কাহ্নাঞিঁ ॥ গাইল চণ্ডীদাস বাসলীআই ॥ ১৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ ক্রীড়া
॥ বিচিত্র খোঁপার উপরেঁ রাধা পুষ্প তোর শোভে মাথে। কন্তের[২] কুণ্ডল রতনে উজল তোর মুখ নিশানাথে॥ শিশের সিন্দূর সুরেখ শো
ভে আর দশনের যূতী.। বন্ধুলী জিণিআঁ তোহ্মার আধর গিএ শোভে গজমুতী॥ ১ ॥ রাধে দাণের কর সুসারে॥ পা
লাইলেঁ দান এড়ান না জাএ পাইলেঁ মূল আফারে॥ ধ্রু॥ বারেঁ বারেঁ যাহা দধি দুধ লআঁ পালাইআঁ আনপথে.। দৈ ৪৬
ব যোগে আসি এবার রাধা পড়িলা আহ্মার হাথে॥ এক বারেঁ তোর সব দান লৈবোঁ আর খাইবোঁ দধী.। আহ্মে জগ
ন্নাথ ত্রিদশ ঈশর তোহ্মে নাহিঁ জান সুধী॥ ২ ॥ বাহুযুগ তোর কণকমৃণাল কুচ উলট কটোরে.। মুঠি এক মাঝা গরুঅ জঘন তাত বড় লো
ভ মোরে॥ উরুযুগ রামকদলী চরণ থলকমল আকারে.। এক এক আঙ্গে লক্ষ লক্ষ দান উচিত হএ আহ্মারে॥ ৩ ॥ এহা দান দিআঁ আ

১. পুথিতে চন্দ্রবিন্দু দিয়ে কাটা।
২. পুথিতে 'কন্তের'। বসন্তরঞ্জন 'কণ্ণেব' পাঠ দিয়েছেন। 'কণ্ণেব' পাঠ সঠিক মনে হয়।



৪৭ক

পণ ইছাএ চলহ মথুরা নগরে.। যবেঁ দান দিতেঁ না পারই রাধা শুন আহ্মার উত্তরে॥ ঈসত হাসিআঁ পাসত বসিআঁ পুর
হ আহ্মার আশে.। বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ রামগিরী রাগঃ॥ রূপকং॥ সাসু নিষধিল ৮
মোরে বালী ল বহু দধি বিকে না জাইহ কালী॥ উ বেলি না জাইহ মথুরার হাটে ল.। ভাণ্ড ভাঁগিব তোর কাহ্নে.।
আল দধি খাইব তোর থানে॥ আল রাজভাগিনা বল করিব তোরে বাটে॥ ১॥ আল॥ মোরে তেজ ব
নমালী॥ সাসু দুরবার[1] ঘরে পাড়িব গালী॥ ধ্রুং॥ মোএঁ আইহন বীরের গোআলী। আল। বল[2] না ক
র বনমালী॥ কংসে সুধি পাইলেঁ হইবেঁ তোহ্মে আপোদে॥ মোএঁ কান্দিআঁ সাসু জাণায়িবোঁ তোর কাহ্নাঞিঁ নাম পেলাই
বোঁ॥ পাছেঁ বুলিবেঁ আবালী রাধার দোষে॥ ২॥ কাল হাণ্ডির ভাত না খাওঁ। কাল মেঘের ছায়া নাহিঁ জাওঁ॥ কালি

১. পুথিতে 'দুরবার'। বসন্তরঞ্জনের পাঠ 'দুরুবার'।
২. পুথিতে 'বাল' লিখে আ-কার কাটা।



৪৭খ

নী রাতি মোঁ প্রদীপ জালিআঁ পোহাওঁ॥ কাল গাইর ক্ষীর নাহি[১] খাওঁ[২] কাল কাজল নয়নে না লওঁ[৩] কাল কাহ্নাঞিঁ তোক[৪] বড় ডরাওঁ॥ ৩॥ আঠ চারি বরিষের বালা.[৫] তোর মাথে শোভে ঘোড়াচুলা। এহা বুঝী তেজহ কাহ্নাঞিঁ আহ্মার পাশে॥ তেজ মিছা মাহাদানে। ঘর যাহা নিজ মানে বাসলী বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ রামগিরী রাগঃ

॥ রূপকং॥ কাল আখরেঁ তীন ভুবন বিচার। কাল মেঘের জলে জীএ সংসার॥ কাল গাইর ক্ষীর লাগে বড় কাজে। কাল রতনে হার শোভে দেবরাজে॥ ১॥ আকারণে আল রাধা নিন্দসি কৃষ্ণ কালা॥ সর্ব্বাঙ্গে সুন্দর ৪৭
নান্দো যশোদার বালা॥ ধ্রু॥ কাল চিকুর শোভে মাথার উপরে। কাল ভুরুহী শোভে বদনকমলে॥ কাল ভ্রমরে কমলবন শোভে.। কাল কাজনে[৬] নারী জগজন মোহে॥ ২॥ কাল নাঞ্ছন[৭] কোলে ধরে শশধরে.। কাল আক[৮] পাঁতী শোভএ কপোলে॥ কা

১. 'ক্ষীর নাহি'-এর 'র না' কালি পড়ে অস্পষ্ট। বসন্তবঞ্জনের পাঠ নেওয়া হল।
২. বসন্তরঞ্জন এখানে দাঁড়িচিহ্ন দিয়েছেন।
৩. বসন্তরঞ্জন এখানে দাঁড়িচিহ্ন দিয়েছেন।
৪. 'তোক'-এর 'ক' কালিতে অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ নেওয়া হল।
৫. বসন্তরঞ্জন এখানে দাঁড়ি চিহ্ন দিয়েছেন।
৬. পুথিতে 'কাজনে'। বসন্তরঞ্জনের পাঠ 'কাজলে'। এটিই সংগততর পাঠ।
৭. বসন্তরঞ্জনের পাঠ 'লাঞ্ছন'। ত্রুটিসঙ্গত পাঠ।
৮. পুথিতে 'আক'। বসন্তরঞ্জনের পাঠ 'আলক'। এটি সংগততর পাঠ।'



৪৮ক

ল উতপল নয়নে শোভসি গোআলী। কাল সুন্দর দেহেঁ শোভে বনমালী॥ ৩॥ কাল মেঘের পাশে শোভে পুনমির চন্দ.। এহা বুঝী না ক
র রাধা তোঁ মন মন্দ॥ কাল কাহ্নের এবেঁ ধরহ বচন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪.॥ দেশাগ রাগঃ॥ লঘুশেখরঃ॥ কাল কাহ্না ৮
ঞিঁ তোহ্মে আহ্মা না উপেখ.। কামে আন্ধল হআঁ বাট নাহিঁ দেখ॥ কাল শরীর কাহ্নাঞিঁ কাল তোর মন.। দানছলেঁ বা
ট পাড় সর্ব্বখন॥ ১॥ আবুধ ছাওআল কাহ্নাঞিঁ মাঙ্গসি দান॥ আইহন জানাআঁ তোর লইবোঁ পরাণ॥ ধ্রু॥
কাঞ্চুলী ভাঁগসি আল ছিণ্ডসি[১] হার। মিছাই লোড়সি কাহ্নাঞিঁ আহ্মার পসার॥ দধি দুধ ঘৃত খাইলি ভাঁগিলি
ভাণ্ড। গোআলকুলে কি তোহ্মে উপজিলা সাণ্ড॥ ২॥ ঘৃত দধি দুধঘোল ছাড়াআঁ মোর.। বিমুখ হয়িআঁ খলখলি[২] হাস তোর॥ তভোঁ
হোঁ নিলজ কাহ্নাঞিঁ মাঙ্গসি দাণ.। তোর মোর হৈবে কাহ্নাঞিঁ বড়য়ি বাখান॥ ৩॥ আপণা চিহ্নিআঁ কাহ্নাঞিঁ জাহা নিজ ঘর.। মিছাই

১. পুথিতে 'ছিণ্ডিবোঁ' লিখে 'ণ্ডিবোঁ' কেটে মার্জিনেব উপবে 'ণ্ডসি ৫' লেখা। ৫ পঞ্চম লাইনজ্ঞাপক।
২. পুথিতে প্রথম 'খ'-এর পর একটি 'খ' লিখতে গিয়ে কেটে দিয়ে 'ল' লেখা।



৪৮

৪৮খ

সাধহ দাণ হআঁ আছিদর ॥ পন্থ ছাড় কাহ্নাঞিঁ তেজ রতি আশে । বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ৪ ॥ ললিতরাগঃ[১] ॥ রূপকং ॥
সাধহ দাণ হআঁ আছিদর ॥ পন্থ ছাড় কাহ্নাঞিঁ তেজ রতি আশে । বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ৪ ॥ ললিতরাগঃ[১] ॥ রূপকং ॥ লগনী ॥ শুণত সুন্দরী রাধা পাঞ্জীর বাখান ॥ ষোল শত কুতঘাটে[২] মোর মাহাদান ॥ ১ ॥ এবেঁ রাজা হয়িল ধনের কাতর ॥ পথে মাহা দাণী থুয়িল হেন আছিদর ॥ ২ ॥ আছিদর নহোঁ রাধা এ মতীএঁ থীর ॥ এ তীন ভুবনে নাহিঁ আহ্মাক বীর ॥ ৩ ॥ এ বোল বুলিতেঁ[১] কাহ্নাঞিঁ মুখে লাজ বাস ॥ এভোঁহো নাহিঁ ঘুচে তোর মুখে দুধবাস ॥ ৪ ॥ ছাওআল নহো রা ধা আইহন গোসাঞিঁ ॥ না চিহ্নসি আহ্মা রাধা দেব কাহ্নাঞিঁ ॥ ৫ ॥ ঘৃত দুধ লআঁ যাওঁ মথুরার হাট ॥ খা নি এক ছাড়িআঁ কাহ্নাঞিঁ মোরে দেহ বাট ॥ ৬ ॥ তোহ্মাত লাগিআঁ রাধা ভৈলোঁ পাগল ॥ তেকারণে রাধা তোরে পন্থে কৈলোঁ ৮ বল ॥ ৭ ॥ পাগল হয়িলা যবেঁ যাহ বেজঘর ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর ॥ ৮ ॥ মন্দাররাগঃ ॥ রূপকং ॥ পুতনার

১. মূল পুথিতে পাঠ অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।
২. মূল পুথিতে পাঠ অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।

অথ দানখণ্ডঃ



৪৯ক

প্রাণ লৈলোঁ আতি শিশুকালে। সকট[1] আসুর মোএঁ দলিলোঁ হেলে॥ জমল আৰ্জ্জুন রাধা দুই আসুর.। তাহারো পরাণ লআঁ নিলোঁ যমপু ৮
র॥ ১॥ গোআলিনী রাধা ল না বোল বীরদাপ॥ এ তীন ভুবনে যানে আহ্মার প্রতাপ॥ ধ্রু॥ উনপ্তাস বাএ রাধা কৈল ঘন গড়.। সা
ত দিন নয় রাতি গোকুলত ঝড়॥ বরিষে মুষলধারা পাণী পাথর। গোকুল রাখিলোঁ করে ধরি গিরিবর॥ ২॥
হনুমান মাহাবীর হৈলা সারথী.। তবেঁ কৈলোঁ সেতুবন্ধ আহ্মে দাশরথী॥ মাইল ইন্দ্রজিত ভায়ি লক্ষ্মণে.। জয় জ
য় হুলাহুলী দিল দেবগণে॥ ৩॥ সুণ তোএঁ আল রাধা আহ্মার কাহিনী। কাহ্ন মাহাবীর জগতেঁ ভালেঁ জাণী.॥
পাছে[2] হারায়িবি কোলের নিধি কাহ্নে। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে॥ ৪॥ নিপীয় কৃষ্ণবচনং রাধিকাধিমতী সতী.। বেপ
মানতনুস্তন্বী জগাদ জরতীমিদং॥ মাহারঠা রাগঃ॥ রূপকং॥ কালিনীমাএ মোর নাম থুইল রাধা.। হাছি জিঠী কেহো তাত না

১. পুথিতে 'সকলট' লিখে 'ল' কাটা।
২. 'পাছে'-এব এ-কার মাত্রার উপরে বাঁদিকে তোলা।



৪৯খ

দিল বিরোধা ॥ আহ্মে দুখমতী নারী আঠকপালী. । আসিআঁ পড়িআঁ গেলোঁ কাহ্নের ধামালী ॥ ১ ॥ হরি হরি কিসকে চলিলোঁ বড়ায়ি মথু
রা নগর[১] ॥ আহ্মা দুখমতী লআঁ ভৈল আথান্তার ॥ ধ্রু ॥ দধি বিকে জাইএ বড়ায়ি বারহ বৎসর। কোণোহো দানীর পোএঁ না দিল
উত্তর ॥ এবেঁ কাহ্নাঞিঁ ভৈল আতিবড়[২] দুরুবার. । যাণাইবোঁ কংস যেন করএ বিচার ॥ ২ ॥ গোআলার ঝি আহ্মে আতিশ
য় বালী। মোর আশ৷ ছাড়ুক নটক বনমালী ॥ এক বেলি কাহ্ন মোর রাখুক সমান. । দয়া করী কাহ্ন মোরে দেউ জী ৪৯
উ দান ॥ ৩ ॥ কাম্পিতেঁ কান্দিআঁ বোলোঁ তোহ্মার চরণে. । একবার আহ্মা প্রতি দয়া ধর মনে ॥ নিবারহ কা
হ্নাঞিঁ আহ্মার বচনে। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ॥ ৪ ॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং। জগাদ চতুরঃ[৩] কৃষ্ণঃ স
তৃষ্ণো রাধিকামিদং ॥ দেশাগ রাগঃ ॥ লগনী ॥ ক্রীড়া ॥ আতি রুপসী পদুমিনী জাতী দেখি থীর নহে মনে ॥ তোর বিরহে চি

১. পুথিতে 'আ' দিয়ে কিছু লিখতে গিয়ে কেটে 'নগর' লেখা হয়েছে।
২. 'আতি' লিখে চিহ্ন দিয়ে মার্জিনেব উপর 'বড় ৩' লেখা হয়েছে 'ও' পংক্তিজ্ঞাপক।
৩. 'চর' লিখে 'চ'-এর পর চিহ্ন দিয়ে মার্জিনের নীচে 'তু ৬' লেখা হয়েছে। '৬' পংক্তিজ্ঞাপক।



৫০ক

স্তু বেআকুল মোএঁ না জীবোঁ কেনমনে॥ ১॥ হেনক বচন না বোল কাহ্নাঞিঁ তোর বাপে নাহিঁ লাজ॥ সোদর মাউলানীত ভোলে পড়ি
লাহা দেখিআঁ রুপস কাজ॥ ২॥ মদনবাণে চিত্ত বেআকুল কিবা ঘোসসি মামী মামী॥ মিছা কাজে মোকে ভাণ্ডিতেঁ চাহ স
কলে জাণিএ আহ্মী॥ ৩॥ ছাওআল কাহ্নাঞিঁ বোল না বুঝসি বুঝিল তোহ্মার মতী॥ মোঁ জে গোআলিনী আ
বালী রাধা না জাণো রঙ্গ সুরতী॥ ৪॥ আহ্মে সে কাহ্নাঞিঁ গোআল নাগর তোহ্মার বার বরিষে॥ নহু ৮
লী যৌবন আতি শুশোভন সুরতি দেহ হরিষে॥ ৫॥ প্রথম যৌবন মুদিত ভাণ্ডার তাত না সাম্বাএ[১] চুরী॥
আহ্মার যৌবন কাল ভুজঙ্গম ছুইলেঁ খাইলেঁ মরী॥ ৬॥ আহ্মে সে কাহ্নাঞিঁ তোহ্মে চন্দ্রাবলী মরণে তোহ্মা না ছাড়ী॥
তোহ্মার যৌবন কাল ভুজঙ্গম আহ্মেহো ভাল গারুড়ী॥ ৭॥ নাগর কাহ্নাঞিঁ মোকে বিগুতে আশেষ নেআঅ জুড়ী॥

১. পুথিতে 'সাম্বাএ'। বসন্তরঞ্জনের পাঠ : 'সম্বাএ'।



৫০খ

কোণ বিবুধি এ হেন[১] পথে আনিলে দারুণী বুঢ়ী॥ নাগর দেখিআঁ দেহ আলিঙ্গন কিকে কর আভিরোষে॥ আহ্মার করমে তো
হ্মাক আণিলে বড়ায়ির কমণ দোষে॥ ৯॥ তপ্ত দুধ নালে না পীএ জুড়ায়িলেঁ সোআদ তাএ। নহুলী যৌবন কাঁচ শিরিফল
তাহাক কেহো নাহিঁ খাএ॥ ১০॥ যাত খিধা বসে নাগরি রাধা কিবা তার কাঁচ পাকাএ॥ যেমনে পাএ তেম
নে খাএ যা নাহিঁ খিধ পালাএ॥ ১১॥ দীঠি দীঠি চাহি বোলোঁ মো কাহ্নাঞিঁ আহ্মাক এড়িতেঁ জুআএ[২]॥
সমুখ দীঠে পড়িলে বনত ভুখিল[৩] বাঘ না খাএ॥ ১২॥ ৮ আহ্মার বচনে[৪] সুন্দরি রাধা মনে[৫] কর হরিষে॥ বাসলী চ ৫০
রণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে॥ ১৩॥ ধানুষীরাগঃ॥ একতালী॥ দেখা দেখি বড় মিঠ আর মিঠ হাস। তেকারণে
আল রাধা আইলোঁ তোর পাশ॥ আলিঙ্গন দেহ চিত্তে হউক সোআথ। তোহ্মার কারণে আরতিল জগন্নাথ॥ ১॥ কিকে

১. বসন্তরঞ্জন পাঠে 'এহা হেন' দিয়েছেন। ছন্দের দিক থেকে এই সংশোধিত পাঠ সঙ্গততর।
২. পুথিতে 'না জুআএ' লিখে 'না' কেটে দেওয়া হয়েছে।
৩. পুথিতে 'বলত'-এর উপর চিহ্ন দিয়ে মার্জিনের নীচে একই চিহ্নসহ 'ভুখিল' লেখা হয়েছে।
৪. 'বচনে'-এর একার মাত্রার উপবে লিখিত।
৫. বসন্তরঞ্জন পাঠ দিয়েছেন 'মনেত'। ছন্দের দিক থেকে এই পাঠ সঙ্গততর।



৫১ক

চাহিলেঁ রাধা আড় নয়নে.॥ আকুল পরাণ ভৈল তোর দরশনে॥ ধ্রু৹॥ আঞ্চল চঞ্চল তোর নয়ন খঞ্জনে॥ আর্জ্জুনের বা ৮
ণ জিণী তাহার সন্ধানে॥ যে বোল বোলসি রাধা তাহাক করিবোঁ[1] আকাশের চান্দ চাহা তাক আণি দিবোঁ॥ ২॥ আধর বন্ধুলী ৮
তোর বদন কমলে.। মাণিক জিণিআঁ তোর দশন উজলে॥ বারেক সুরতি মান না কর নিরাসে.। পাছে কৈলী না
পাইবেঁ দেব ঋষীকেশে॥ ৩॥ এক মুখেঁ তোর রূপ কহিতেঁ না পারী.। সর্ব্বাঙ্গে সুন্দরী রাধা মোহিলী মুরারী
॥ আলিঙ্গন দিআঁ তোষ নান্দের নন্দনে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে॥ ৪॥ কৃষ্ণস্য বচনং শ্রুত্বা রাধিকা ৮
ধিমতী সতী। বেপমানতনুস্তন্বী জগাদ জরতীমিদং॥ বেলাবলী রাগঃ॥ একতালী॥ দহে পৈসু বড়ায়ি তিরীর জীবন.। বৈরি
হআঁ লাগিল এ রূপ যৌবন॥ এহা দুখ বড়ায়ি গ সহিতেঁ না পারী.। আপণ গাএর মাঁসে হরিণি বিকলী॥ ১॥ হরি হরি সুন

১. বসন্তরঞ্জন এখানে প্রত্যাশিত একদাঁড়ি বসিয়েছেন।



৫১খ

বড়ায়ি মথুরা গমন নাহিঁ॥ বৈরি হআঁ লাগিল এ কাল কাহ্নাঞিঁ॥ ধ্রু॥[১] কমণ আসুভ ক্ষণে বাঢ়ায়িলোঁ পা। হাঁছী জিঠী তাত কেহো
নাহি দিল বাধা॥ সোদর ভাগিনা বড়ায়ি মাঙ্গএ সুরতী.। দিবওঁ পরাণ মোঁ করিবোঁ আত্মঘাতী॥ ২॥ সোনার চুপড়ী বড়ায়ি রু
পার ঘড়ী.। নেত আঞ্চল সে দিআঁত ওহাড়ী॥ নঠ হৈল ঘোল দুধ আর নঠ ঘী। এড়ি জাএ মোক সব গোআলার ঝী॥ ৩॥
কান্দিআঁ[২] জাণায়িবোঁ কাঁশে। পাছে কাহ্নাঞিঁ মোকে না দিহে দোষে॥ বোলহ কাহ্নাঞিঁ এভোঁ তেজু মোর আশ.। বাস ৫১
লী শিরে বন্দী গাইল চণ্ডীদাস॥ ৪॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যাপ্রতিপাদিতং.। জগাদ চতুরঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রা
ধিকামিদং॥ কোড়ারাগঃ॥ একতালী॥ বেদ উদ্ধারিলোঁ ক্রীড়া সাগরজলে নীলাএ আহ্মে মুরারী॥ দৈত্য দলিলোঁ আসুর সংহারি
লো শঙ্খ চক্র গদা ধরী॥ ১॥ নটক কাহ্নাঞিঁ কপট মতী কত না পাতসি মায়া॥ তোহ্মার পরাণে বেদ উদ্ধারিল সপত পা

১. পুথিতে এখানে লিপিকর ভুলক্রমে দাঁড়িচিহ্ন দেননি।
২. সম্ভবত ছন্দের খাতিরে বসন্তরঞ্জন এখানে 'আগ বড়ায়ি' যোগ করেছেন। সেটি অনাবশ্যক মনে হয়।



৫২ক

তাল গিআ ॥ ২ ॥ রাম রূপেঁ রাবণ বধিলোঁ লঙ্কা কইলোঁ ছারখার ॥ লক্ষ্মণ সহাএঁ সাধিলোঁ মান সীতার কইলোঁ উদ্ধার. ॥ ৩ ॥ আকাশ প্রমান লঙ্কার গড় তোহ্মার পরাণে তথাঁ জাই ॥ গরু রাখোআল গোঠে থাকহ মিছা বোলহ দুঈ ভাই ॥ ৪ ॥ আহ্মো যে কৃষ্ণ হরি বনমালী কৌতুকেঁ রাখিলোঁ গাই ॥ মিছা না বোলোঁ আপণ বলেঁ দান সাধোঁ দুঈ ভাই ॥ ৫ ॥ আছিদর কাহ্নাঞিঁ বোল না বুঝসি মুখত বজর বসে ॥ শুণিলেঁ কংস মরিআঁ জাইবি আপণ করমদোষে ॥ ৬ ॥ বরাহরূপেঁ দান্তের আগে তোলী ধরিলোঁ মহী ॥ নরসিংহরূপেঁ হিরণ্য[1] বিদারি ৮ লোঁ তোহ্মেনা জাণহ রাহী ॥ ৭ ॥ বুঝিল কাহ্নাঞিঁ তোহ্মার বিরত মিছা না করহ দাপে ॥ আছুক তোহোর কথা হেন করি তেঁ নারে তোর বাপে ॥ ৮ ॥ অবুধ গোআলিনী বোল না বুঝসি মোর না জাণসি কুল ॥ ক্ষত্রিয় কুলে জরম আহ্মার বী

১. পুথিতে 'হার' লিখে কেটে দিয়ে 'হিরণ্য' লেখা হয়েছে।



৫২খ

র পিতা শ্রীবসুল॥ ৯॥ না কর জঞ্জাল যাওঁ মথুরা ছাড়হ আহ্মার আশে॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদা
সে॥ ১০॥ কোড়াদেশাগ রাগঃ॥ একতালী॥ যমুনার তীরে রাধা কদমের তলে তথি মাঝেঁ কাহ্নাঞিঁর থানে॥ বোলে চালেঁ
এড়ায়িতেঁ না পারিবি রাধা ল দিআঁ যাহা সুরতী দাণে॥ ১॥ পথে মাহাদানী কাহ্নাঞিঁ আহ্মো॥ কেহ্নে রাধা
না দেহ দানে॥ ধ্রু॥ শঙ্খ চক্র গদা শারঙ্গ ধরোঁ আহ্মো দেব শ্রীবনমালী॥ সব কলা সংপুনী আইহনের
রাণী নাম তোর রাধা চন্দ্রাবলী॥ ২॥ পুরুব কালতে তোর পতি চক্রপাণি তো এবেঁ পাসরিলি কিকে[1]॥ তো ৫২
হ্মার কারণে আহ্মো আবতার কৈল দিআঁ যাহ আলিঙ্গন দানে॥ ৩॥ চন্দ্রবদনী রাধা সুন মোর বোল তোত মোর আছে রতি
আশে। তোর দুঈ কুচ মাঝে মোর মন গেল ল গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ গুজ্জরীরাগঃ॥ যতিঃ॥ আপণে বোল তো ৮

১. পুথিতে 'কি কে' লিখে উপরে তিনটি বিন্দু (কাটাচিহ্ন) দেওয়া রয়েছে। বসন্তরঞ্জনের পাঠ 'কেহ্নে' অনাবশ্যক মনে হয়।



৫৩ক

ন্মো ত্রিদশের পতী.। তবেঁ কেহ্নে পরদারে মজে তোর এতী॥ গরু রাখি বুল তোহ্মে মাঝ বৃন্দাবনে.। এবেঁ পাপ কাজে লাগি সাহ মা হাদানে॥ ১॥ ছাড়হ কাহ্নাঞিঁ তোহ্মে পাপ বচনে॥ আইহন শুণিলেঁ তোর লইব পরাণে॥ ধ্রু॥ ভূমি ছুইআঁ হাথ পরসওঁ দুঈ কানে। এভোঁহো কাহ্নাঞিঁ তোত না ভৈল গেআনে॥ আহ্মাকে না কর কাহ্নাঞিঁ আধিক যতনে.। কভোঁ না শু নিব[1] আহ্মে তোহ্মার বচনে॥ ২॥ তোহ্মার বচন মোর না সাম্ভাএ[2] কানে.। তভোঁহো কাহ্নাঞিঁ কেহ্নে করহ যতনে॥ এহা বুঝী নিবারিআঁ পাপত মন.। বাহুড়ী আপণ ঘর করহ গমন॥ ৩॥ কিসক করহ কাহ্ন হেন প রবন্ধ[3]। তোর সমে আছে মোর নিয়ড় সম্বন্ধ॥ এহা জাণী ছাড় কাহ্নাঞিঁ আহ্মার আশে। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ৪॥ দেশাগ রাগঃ॥ একতালী॥ খোঁপাত উপর তোর বউলমাল দেখী। সিসের সিন্দূর তোর লক্ষ দান লেখী॥ না ৮

১. পুথিতে 'ণিব'। বসন্তরঞ্জন 'নিব'।
২. পুথিপাঠ অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।
৩. পুথিপাঠ অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।



৫৩খ

সা তিলফুল তোর জগজন মোহে.। কাজলের রেখা তোর লক্ষ দান নহে॥ ১॥ না জাহা না জাহা গোআলী ওলাহা পসারা॥ আহ্মে
মাহাদানী তোর লইব বিচারা॥ ধ্রু॥ ঘৃত দধি দুধ ঘোল তোহ্মার.। ভাণ্ড মাথে ষোল পোণ দান আহ্মার॥ এবেঁ সুন্দরি রাধে ক
রিবেঁ কী। আর জাইতেঁ না পাইবেঁ গোআলার ঝী॥ ২॥ কড়ী দিতেঁ না পারিবি মোর মাহাদানে। এভোঁ দেহ আ
ল রাধা আলিঙ্গন দানে॥ কিকে পরিহর রাধা শ্রীমধুসূদন। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৩॥
পাহাড়ীআ রাগঃ॥ ক্রীড়া॥ দেহের দেবতা তোহ্মে জগতের নাথ॥ বলে ধর আঞ্চলে খোঁপাত দেহ হাথ॥ কা ৫৩
ঞ্চুলী ছিণ্ডিআঁ মোর বিদারহ তনে.। না জাণো নান্দের পোঅ হেন করে কেহ্নে॥ ১॥ অপরুব কথা মোএঁ কহিবোঁ কাহারে[১]।
পঞ্চ সঙ্গতি কৈল কাহ্নাঞিঁ আহ্মারে॥ ধ্রু॥ বাহুর বলয়া মোর নিতেঁ চাহ হার। বলে চুম্ব চাহ আর সরস শৃঙ্গার। ধর

১. পুথিতে প্রথমে 'কাএ॥' লিখে 'এ॥' কেটে 'হারে' লিখে 'কাহারে' করা হয়েছে। দাঁড়িচিহ্ন লিপিকর দেননি। বসন্তরঞ্জন দিয়েছেন।



৫৪ক

ম লজ্জিঅাঁ কাহ্নাঞিঁ পাপে দিলি মন.। নিয়ড় হইল তোর যমের কারণ॥ ২॥ দধি খাই ভাণ্ড ভাঁগি দুধে দেহ পাণী.। সম্ব
ন্ধ না মান কাহ্নাঞিঁ ভাগিনা মাউলানী॥ দুই লোক খাআঁ বোল আহ্মার গোআলী.। জগ জাণে আহ্মার ভাগিনা বনমালী
॥ ৩॥ যবেঁ আহ্মো না দিব কাহ্নাঞিঁ তোরে ফল। তবেঁ এহিমতেঁ পথে করিবি তোঁ বল॥ ঝাঁট গিআঁ আণাওঁ
আইহন কংস রাএ। বাসলী শিরে বন্দি চণ্ডীদাস গাএ॥ ৪॥ কহুরাগঃ[১]॥ একতালী॥ লগনী॥ আইস
গোআলিনী বইস কদমের তলে সব তত্ত্ব কহো মোঁ তোহ্মারে॥ কর কূলআঁ ঘাটে কাহ্ন মাহাদানী বাটে কো
ণ বুধি কোণ পরকারে॥ ১॥ সুণ তোঁ নিলজ কাহ্ন কিসক সাধহ দান কোন বিথু[২] বথুর উপরে॥ জীবারে নারহ যবেঁ
হেনক করহ তবেঁ ভিক্ষা মাঙ্গহ ঘরে ঘরে॥ ২॥ আইহন সে জীএ কিকে হেন নারী পাঠাএ বিকে গোপ জাতী ধনের কাত ৮

১. বসন্তরঞ্জন : 'কহুরাগঃ'।
২. পুথিপাঠ 'বিথু'। বসন্তরঞ্জনেব পাঠ 'বিধ' ('বিধি' এইঅর্থে)।



৫৪খ

রে॥ যার ঘরে হেন নারী সে কেহ্নে ধনভিখারী তোহ্মা বান্ধা দেউ মোর ঘরে॥ ৩॥ হইএ আহ্মে গোপজাতী পতি ছাড়ী না
হি গতী ঘৃতে দুধেঁ সাজিএ পসারে॥ তোহ্মে রাখোআল জনে কড়া চাবী কড়ীধনে আপণাক জাণহ ঈশরে॥ ৪॥ তোঁএ সে গোআ[১]
না বুঝসি মোর মায়া আহ্মে ত্রিভুবনে আধিকারী॥ আছি গোপরুপধরী আহ্মে যবে মন করী তো ৮
হ্মাতো কিণিতেঁ তবেঁ পারী॥ ৫॥ যেবা হএ বড় জন তার নহে হেন মন বুঝিলোঁ মো তোহ্মার বচনে.॥
পুণ্য থুইআঁ এক ভিতে পাপে মজাইআঁ চিত্তে আতী ধনী হআঁ সাধ দানে॥ ৬॥ স্বর্গমর্ত্যপাতালে মোর দান ৫৪
সর্ব্বকালে তোর আশেঁ আছোঁ এহা পথে॥ এভোঁ যবেঁ যৌবন রাখিবারে কর মন বান্ধিআঁ থুইবোঁ দুঈ হাথে॥ ৭॥
সুণহ[২] নটক টেণ্টন কাহ্ন কেহ্নে কর আপমানকে বাটে॥ তোর কি বাড়িতে আছোঁ তোর কিবা ভাত খাওঁ না মানসি কংস

১. পুথিতে 'গোআ'। বসন্তরঞ্জনের পাঠ 'গোআল জায়া'। ছন্দমিলের দিক থেকে এ-পাঠ সঙ্গততর।
২. পুথিতে 'সুণহ'। বসন্তরঞ্জনের পাঠ 'সুণহ মোব বচন'। ছন্দমিলের দিক থেকে এ-পাঠ সঙ্গততর।



৫৫ক

রাঅ পাটে ॥ ৮ ॥ হইএ আহ্মে দামোদর মারিলোঁ আসুর বল কত দাপ দেখাসসি মোরে ॥ মারিবোঁ কংস আসুর তোর দাপ ক
রোঁ চুর দেখোঁ কে বা পড়িঘাএ তোরে ॥ ৯ ॥ হঅ গরু রাখোআল বোল আকাশপাতাল তা সুণি কেবা পাতিআএ ॥ তোহ্মে বা
টে মাহাদাণী মোহোঁ আইহনরাণী বল কৈলেঁ জাণায়িবোঁ রাজাএ ॥ ১০ ॥ রাধা হে তোর বলে ভাগু ভাঁগিআঁ সকল
দধি খাইবোঁ আপণ ইছাএ ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ ল বড়ু চণ্ডীদাস গাএ ॥ ১১ ॥ ধানুষীরাগঃ ॥
একতালী ॥ কাহ্নাঞিঁ তোর মান ধরে সকল ঋষি. । মাথে ঘোড়াচুল মনোহর বাঁশী. ॥ হেন কাহ্নাঞিঁ ৮
ভাগু ভাঁগিআঁ খাইলে দহী. । কাতে নিবেদিবোঁ মোএঁ এথাঁ কেহো নাহিঁ ॥ ১ ॥ এখুনি বুলিবোঁ গিআঁ যশোদার থানে ॥ নিমা ৮
থি দেখিআঁ মোক বল করে কাহ্নে ॥ ধ্রু ॥ কাঞ্চুলী ভাঁগিআঁ কুচে দিতেঁ চাহ হাথে। হেন বুঝোঁ তোহ্মার কাটিলেঁ লাগে মাথে



৫৫খ

॥ এবেঁ সে জাণিলোঁ কাহ্ন বাটোআড় তোহ্মে.। কংশ জাণায়িআঁ তোক কাটায়িব আহ্মে॥ ২॥ এতকাল আসি জাই করোঁ মো গোআলী। কভোঁহো আহ্মারে কেহো না বুইল ধামালী॥ এবেঁ যশোদার পো মর বনমালী.। ধামালী বোলের পালাউক সলী ॥ ৩॥ কি না ভআঁ গেল মোর মথুরাক জাইতেঁ॥ ভাণ্ড ভাঁগি দধি খাইলে নান্দের পুতে॥ এভোঁহো কাহ্নাঞিঁ ৳ মোক জাইতেঁ দেহ ঘর.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলী বর॥ ৪॥ পাহাড়ীআ রাগঃ॥ রূপকং॥ রাধে দুপহ র বেলে কদমের তলে বলেঁ খাইলোঁ[1] তোর দহী.। আহ্মার আন্তরে কোণ মন্তরে না জাণোঁ কি দিলেঁ তর[2] ৳ তেকারণে মোর চিত্ত বেআকুল তোঁ ছাড়ী না জাণো আন.। আইস রাধা যাই বৃন্দাবন রাখ গোকুলের কাহ্ন ॥[3] রাধা কি দিআঁ করায়িলি বাই॥ তিরি হআঁ রাধা পুরুষ না মার বারেক রাখহ কাহ্নাঞিঁ॥ ধ্রু॥ ভোখে ভাত নাহিঁ খাওঁ রাধা ৳ ৫৫

১. পুথিতে 'বলে'-এর পর 'গা' লিখে কেটে দিয়ে 'খাইলোঁ' লেখা হয়েছে।
২. পুথিতে লাইনটি অসম্পূর্ণ। বসন্তরঞ্জনের পাঠে এর পর 'বাহী' যোগ করা হয়েছে। এই পাঠ সঙ্গত মনে হয়।
৩. মনে হয় ভুলক্রমে লিপিকর '১॥' দেননি।



৫৬ক

শোষে পাণী নাহিঁ পীওঁ তোর বিরহে চিত্ত বেআকুল.। তোর দরিশনে জীওঁ আহোনিশি মোর চিত্ত বেআকুল॥ বাপ নান্দ ঘোষ চা
হিআঁ বুলে ঘরক মন না জাএ.। মাঅ যশোদা কাঁন্দিআঁ বিকল ঘরে সোআথ না পাএ॥ ২॥ তিরীর যৌবন রাতির সপন যে ৮
হ্ন নদীকের বাণে.। আপণ পুনে উত্তম জনে হাথে তুলিআঁ দেহ দানে॥ নানা তরুয়ব যে ফল ফলে আপণে তা
ক না ভখে। সংসার আসার পর উপকার করিলেঁ কি রীত থাকে॥ ৩॥ গোআল জাতী তোঁ ভর যুবতী
নিতি বিকে যাসু হাটে.। তোর রূপ দেখি সব জন মোহে মঞ্জরে সুখান কাঠে॥ আহ্মে দামোদর বিরহে কা
তর তোর সুরতির আশে। বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ মালবশ্রী রাগঃ॥ রূপকং॥ ধিক
জাউ নারীর যৌবনে.। মোর দুঈ আঁখি ধারা শ্রাবণে॥ লোটাআঁ লোটাআঁ কান্দে রাহী। মোরে হাট জাইতেঁ না দিলে কা



৫৬খ

হ্নাঞিঁ॥ ১ ॥ বুধি বোল দারুণী বড়ায়ি ॥ মোকে কাল হঁআঁ লাগিল কাহ্নাঞিঁ॥ ধ্রু॥ কথা ছিল আছিদর কাহ্নে। কেহ্নে মোর রূপ
বাখানে॥ ধরি লআঁ জাএ কুঞ্জতলে। আর সুরতি চাহে বলে[১] ॥ বোলে ভোখে ভাত নাহি খাওঁ॥ আর শোষত পাণি নাহিঁ পীওঁ॥
বিরহে পোড়েক[২] সব গাএ.। কাহ্ন নিলজ মামীক রতি চাহে॥ ৩॥ ঘৃত দুধেঁ সাজিলোঁ পসারা.। মোএঁ বিকে জাই
তেঁ না পাইলোঁ মথুরা॥ এবেঁ মোরে রে বোল উপদেশে। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪ ॥ রাধায়া বচনং শ্রুত্বা ৫৬
জরত্যা প্রতিপাদিতং। জগাদ চতুরঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং॥ রামগিরী রাগঃ॥ রূপকং॥ বাসিত
ফুলেঁ রাধা বান্ধসি কেশ.। আহ্মাত না পাত রাধা নাগরীবেশ.॥ ভাণ্ড ভাঁগিআঁ তোর খাইবোঁ দহী.। পড়িঘাউ আসি তোর আই
হন কহী.॥ ১ ॥ মোরে দাণ দিআঁ যাহা সুন্দরি রাধা। নহে রূপ যৌবন থুইআঁ যাহা বান্ধা॥ ধ্রু॥ লঙ্কার রাবণ বীর করিলোঁ

১. পুথিতে 'বলে'-এর মাত্রার উপবে একটি ইলেক চিহ্ন। বসন্তরঞ্জনের পাঠ '২॥'। এই পাঠই সঙ্গত মনে হয়।
২. 'পোড়ক' পড়া চলতে পারে।



৫৭ক

চুর.। হেলেঁ দলিবোঁ তোর রাজা কংসাসুর॥ শোণিতপুর গিআঁ বধিবোঁ বাণ.। যমুনার তীরে এবেঁ সাধোঁ মাহাদাণ॥ ২॥ অসত্য না বোলোঁ বো
লোঁ সত্য পরমান.। শতেক কুড়িএঁ রাধা নৈলোঁ মাহাদান॥ এহাত সুন্দরি রাধা না পাত ধান্ধা। নহে রূপযৌবন দিআঁ যাহা বান্ধা॥ ৩॥ ন
হুলী যৌবন হের তোর পরবেশ.। নেত বসন রাধা পিন্ধিলেঁ সুবেশ॥ ছাড়িল সকল দান বৈশ মোর পাশে.। বাসলী শি
রে বন্দী গায়িল চণ্ডীদাস[১] ॥ ৪ ॥ কৃষ্ণস্য বচনং শ্রুত্বা রাধিকাধিমতী সতী.। বেপমানতনুস্তন্বী জগাদ জরতীমিদং
॥ মালবশ্রী রাগঃ ॥ যতিঃ ॥ বসি থাকে কদমের তলে.। বল করে দাণের ছলে॥ যবেঁ কাহ্নাঞিঁ করিবেক বলে.। ঝাঁ
প দিবোঁ যমুনার জলে॥ ১ ॥ বুলিহ আইহন ঘরে॥ রাধা পড়িলী[২] কাহ্নের বেঢ়ে॥ ধ্রু॥ তার মাঅ ননন্দ আহ্মার। সকল ভুব ৮
নে পরচার॥ আপণ খাআঁ বোলে ধামালী.। সম্বন্ধ না মানে বনমালী॥ ২॥ বাহুর বলয়া লএ কাঢ়ী.। কানের হিরাধর কঢ়ী॥ কা

১. পুথিপাঠ 'চণ্ডীদাস'। বসন্তরঞ্জনের পাঠ 'চণ্ডীদাসে'। 'চণ্ডীদাসে' সংশোধিত সঠিক পাঠ।
২. পুথিতে 'পড়িলী'-এর পর 'প' লিখতে গিয়ে কেটে 'কাহ্নের' লেখা হয়েছে।



৫৭খ

ধুলী টানএ মোর গাএ.। কেহো এথাঁ নাহিঁক সহাএ॥ ৩॥ শুন তোহ্মে আহ্মার বচনে। জাণা গিআঁ গোআল আইহনে.॥ না দিবোঁ কাহ্নাঞিঁরে আশে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং.। জগাদ চতুরঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকা মিদং॥ কোড়ারাগঃ॥ রূপকং॥ লগনী॥ নিতি নিতি যাসি রাধা মথুরা নগরে.॥ তোর মাহাদান মোঁ সাধোঁ সকলে॥

১॥ কে তোরে দিল দান কথাঁ তোর ঘরে॥ সরুপেঁ কাহ্নাঞিঁ মোকে কহ ত উত্তরে॥ ২॥ থাকোঁ মো গোকুলে নান্দো ৫৭

যশোদার ঘরে॥ মাহাদান সাধোঁ মোএঁ তোহ্মার আন্তরে॥ ৩॥ রাজা কংসাসুরে মোএঁ করিবোঁ গোহারী॥ তোহ্মার জীবন তবেঁ নাহিক মুরারী॥ ৪॥ তোর কংস রাজা মোএঁ মারিবোঁ পরাণে.॥ যমুনার তীরে সাধিবোঁ মাহাদাণে॥ ৫॥ ভাগিনা হইআঁ কৈলী পাপত মতী॥ আজি হৈবে তোহ্মার পাঁচ সঙ্গতী॥ ৬॥ তিরী কলা মোর থানে না পাত তোঁ রাহী॥ বিণি কাহ্ন



৫৮ক

সম্বোধেঁ গমন তোর নাহীঁ॥ ৭॥ কচাল না পাত তোহ্মে শুণ হে মুরারী॥ নাহীঁ দান বথু জাএ মথুরা নগরী॥ ৮॥ করপূর সম দধি দুধে ৮
র পসার॥ তাহাত দান রাধে বহুত আহ্মার॥ ৯॥ ঘোল দধি দুধ মোর মেলিলেক পাণী॥ এবহ ছাড়হ মোরে দেব চক্রপাণী॥ ১০॥
বিণি রতী দিআঁ তোর নাহিক গমন॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ১১॥ শৌরীরাগঃ[১]॥ রুপকং[২]॥ বসিআঁ থাক
কদমের তলে। দান সাধসি যমুনার কূলে॥ ষোলশত গোপী করসি বলে॥ কংস শুণিলেঁ মরি জাইবি হেলে॥ ১॥
দানের কে তোঁ শুন মুরারী॥ আইহন বীরের সে আহ্মে নারী॥ ধ্রু॥ মিছা পাতি দান করহ জংজাল.। আপণা না চিহ্ন
সি গো রাখোআল॥ আতি আছিদর নহ কাহ্নাঞিঁ। ঝগড় তেজ আহ্মে হাটক জাই॥ ২॥ যবেঁ পথে মোরে করিবি বল.। তবেঁ হৈবে
তোর মাথার ফল॥ লোকে হৈবোঁ মোএঁ পুরুষবধী.। এভোঁহো তেজহ হেন নঠ বুধী॥ ৩॥ গুণী আগু পাছু আপণ মনে.। অনুমতি দে

১. পুথিতে 'শৌরীরাগঃ'। বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'গৌবীরাগঃ'।
২. পুথিতে 'রুপকং'। বসন্তরঞ্জনের পাঠ 'রূপকং'।



৫৮খ

হ মোর গমনে ॥ আহ্মার দানের তোঁ এড় আশে. । বাসলী বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ৪ ॥ ধানুষীরাগঃ ॥ একতালী. ॥ তোহ্মার যৌবনে
রাধা মোর গেল মনে[১]. । আনেক চিন্তিআঁ লৈলোঁ এহা পথে দানে ॥ বোলচালেঁ হাট জাইতেঁ চাহসি সুন্দরী. । এতেকে বুঝিএ তোহ্মার বড় আ ৮
ছিদরী ॥ ১ ॥ কি কে বোলসি রাধা মোর মিছা দানে ॥ আহ্মে বাটে মাহাদানী সব লোকেঁ জাণে ॥ ধ্রু ॥ না জানসি রাধা ৮
তোঁ আহ্মার মরম. । গোকুল রাখিল আহ্মে বুঝিআঁ ধরম ॥ এরেঁ মো তোহ্মাক লাগী ভৈলোঁ মাহাদানী ॥ সরূপেঁ[২] ৫৮
জাণহ আহ্মে দেব চক্রপাণী ॥ ২ ॥ পুরুষ বধের যদি ভয় তোর মনে. । তবেঁ জীউ রাখ মোর একই চুম্বনে. ॥ এহাত সু
ন্দরি রাধা না কর তোঁ আন. । তোহ্মার করিব আহ্মে উচিত সমান ॥ ৩ ॥ আহ্মার মজিল মন তোহ্মার যৌবনে. । আহো নি
শি বেআকুল ভৈলোঁ তেকারণে ॥ বিবুধি তেজিআঁ দেহ নিধুবনে আশ. । বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস ॥ ৪ ॥ বেলাব ৮

১. পুথিতে 'মনে'-এর এ-কার মাত্রাব উপরে।
২. পুথিতে '৩ ॥' লিখে কেটে দিয়ে তারপর 'সরূপেঁ' লেখা।



৫৯ক

লী রাগঃ ॥ রূপকং ॥ জিতে পরকার নাহী[১] বোল মাহাদানী.। লোক ধরম[২] নাহিঁ[৩] শুণী ॥ যোলশত গোপীজন সম্মাক তেজিআঁ[৪] সোদর মাউলানী
পাইলী[৫] চাহিআঁ ॥ ১ ॥ মো কেহ্নে জাণিবোঁ কাহ্নাঞিঁ ·াথে মাহাদানী.। একবার দিআর[৬] মেলানী ॥ ধ্রু ॥ গরু রাখোআল তোহ্মে ধরম কা
রণে। তবেঁ কেহ্নে পরদারে মণে[৭] ॥ সরুপেঁ যবেঁ তোহ্মে দেব বনমালী। তবেঁ কেহ্নে হেন কাম কবী ॥ ২ ॥ নটক কাহ্নাঞিঁ ৮
তোর রাখোআল মতী। বুঝিল তোহ্মার যেহেন[৮] জাতী. ॥ সব সখিজন মোকে ছাড়ী কৈল গতী.। একসরী ভৈলোঁ নি ৮
মাথিতী ॥ ৩ ॥ এড়হ আহ্মারে কাহ্ন না কর কচাল.। হোর আইসে আইহন গোআল ॥ এহা জাণী ঝাঁট ঘুচ আহ্মা
র পাশে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ৪ ॥ রামগিরী রাগঃ ॥ আঠতালা ॥ যমুনাত পার করী বাপ বসুলে.। মতিমো
যেঁ আহ্মা থুইল গোআলার কূলে ॥ জরম ভৈল মোর দৈবকী উদরে.। নিন্দ না জাএ কংস আহ্মার ডরে ॥ ১ ॥ না কর আল রাধা মিছাএ

১. পুথিতে 'পরকার নাহী'। বসন্তরঞ্জন 'পর কাল নাহী'।
২. বসন্তবঞ্জনের সংশোধিত পাঠ 'ধরমে'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'কথাঁহো হেন শুণী'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
৪. পুথিতে দাঁড়ি চিহ্ন নেই। বসন্তরঞ্জন প্রত্যাশিত দাঁড়ি চিহ্ন যোগ করেছেন।
৫. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'সে পাইলী'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
৬. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'দয়া করী দি আর'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
৭. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'মজে তোর মণে'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
৮. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'কূল জাতী'। এই সংশোধন অনাবশাক মনে হয়।



৫৯খ

জংজাল।[১] কোণ সকতী আইসে আইহন গোআল॥ ধ্রু॥ দান খুজিতেঁ মোকে দেখাষসী সহী.। আঅর বোলসি আহ্মাত বাকী নাহীঁ॥ আ ৮
হ্মার আগুত রাধা না বোল মিছাএ.। আলিঙ্গন দিআঁ যাহা আপণ ইছাএ॥ ২॥ দধি দুধ লআঁ যাহা মথুরার হাট.। নান্দের নন্দ
ন কৃষ্ণ এবেঁ লৈল বাট॥ আহ্মাব সমে রাধা তোএঁ না কর বাখান.। বার বরিষের মোর দেহ মাহাদান॥ ৩॥
বারেঁ বারেঁ ভাঙ্গী রাধা গেলা মোর দাণে। আঁচলে ধরিলোঁ হের যাইবি কেনমনে॥ দান ছাড়ী এবেঁ চাহে ৫৯
আলিঙ্গন কাহ্নে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে॥ ৪॥ দেশাগ রাগঃ॥ ক্রীড়া॥ ঘরের বাহির হৈতেঁ তে
লিনি তেল বিচিতেঁ কাল কাক রএ সুখান গাছের ডালে॥ আগেঁ সুনা ঘটে নারী হাঁছী জিঠিহো না বারী চলিলোঁ তাহার উচি
ত পাওঁ ফলে॥ ১॥ আঁচলে না ধর কাহ্নাঞিঁ[২]॥ এড় কাহ্নাঞিঁ যাইবোঁ মথুরার হাটে॥ ধ্রু॥ হের মথুরার হাটে লক্ষ জন রহে ৮

১. পুথিতে দাঁড়িচিহ্ন মাত্রার উপরে তোলা।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'কাহ্নাঞিঁ বাটে'।



৬০ক

বাটে সন্মাক এড়িআঁ আন্মার লহ পরাণে॥ বিহা না কর আপণে কিসকে রাখহ ধনে আপনে না ভুঁজ পরাক না কর দানে॥ ২॥ ভাগি না তোন্মাক জাণী আন্মে তোর মাউলানী বল করিতেঁ মেদনী উলটি জাএ॥ তোন্মেত গোআল জাতী ছাড়হ হেন বিমতী ঘব গিআঁ সম্বন্ধ পুছ মাএ॥ ৩॥ আন্মে আতিশয় বালী নবনীল[1] দল কোঁয়লী এহা বুঝি তেজ কাহ্নাঞিঁ আন্মার পাশে॥ মল্লিকাকলিকা পাশে ভ্রমর না পাএ রসে গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ গুজ্জরী রাগঃ॥ রূপকং॥ তোর রূপ দেখি গদাধর। মদনে বেধিল আন্তর॥ তোর বস ভৈল বনমালী। বিমতি ছাড়হ চন্দ্রাবলী॥ ১॥ কেহ্নে দুখ ভাবহ মনে॥[2] দেহ মোরে সরস বচ ৮ নে॥ ধ্রু॥ এ তোর উন্নত যৌবনে॥ নিফল কর[3] অকারণে॥ থিরমতী বুঝহ আপণে.। অনুচিত না বোল বচনে॥ ২॥ তভোঁ নাহিঁ তেজোঁ তোন্মারে.। যদি জাএ জীবন আন্মারে॥ তোন্মাত মজিল মোর মণে। নিবারিব কাহার পরাণে॥ ৩॥ আঁচলে ধরিলোঁ রতি আশে.। কেহ্নে মোর ক ৮

১. পুথিতে 'নবনীল'। বসন্তরঞ্জন প্রত্যাশিত সংশোধিত পাঠ দিয়েছেন 'নবনী'।
২. পুথিতে দুই দাঁড়ি চিহ্ন মাত্রার উপবে তোলা।
৩. পুথিতে 'করণে' লিখে 'ণে' কেটে দেওয়া হযেছে।



৬০খ

র নিরাসে॥ মনসুখেঁ বৈশ মোর পাশে। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ কোড়ারাগঃ॥ অঢ়ুক্কঃ[১]॥ আঁচলে না ধর কাহ্ন ডরেঁ কাঁপে গাঅ.। না জাণো শিশুমতী সুরতির ভায়॥ আপণা ছাওআল বুঝি বড়ঈ বড়ায়ি[২].। কাঁচ ফল ভাঁগিলেঁ কিছু রস না পাই॥ ১॥ বারেক তেজ কাহ্ন ঞিঁ ল জাইবোঁ মথুরা॥ ফুলের নাঅ কাহ্নাঞিঁ নাহি সহে ভরা॥ ধ্রু॥ মালতী মল্লিকা কলিকাত নাহিঁ গন্ধ.। এহা জাণী ৮ তেজ কাহ্নাঞিঁ মোর অনুবন্ধ॥ তাবত রস নাহিঁ ডালিম ডাকরে[৩]॥ ভাল মতেঁ যাবত নাহিঁ[৪] পাকএ ভিতরে॥ ২॥ ৮ বোল এক বোলোঁ তোকে সুনহ অবুধ.। জুড়ায়িলেঁ সোআদ লাগে তপত দুধ॥ তপত দুধ কাহ্নাঞিঁ নালে না পী ৮ ৬০
এ.। ভুখিল হয়িলেঁ কাহ্নাঞিঁ দুঈ হাথে না খাইএ॥ ৩॥ কিছুই না জাণো মোএঁ আতিশয় বালী.। এবেঁ মোর আশা তেজ দেব ৮ বনমালী॥ ক্ষমা কর ঘর যাহা দেব গদাধর.। গাইল বড়ু চণ্ডীদা[৫]স বাসলীরবর॥ ৪॥ শ্রী শ্রী শ্রী শ্রী শ্রী॥

১. পুথিতে 'অঢ়ুক্কঃ'। বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'কুড়ুক্কঃ'।
২. পুথিতে 'বড়ায়ি'। বসন্তরঞ্জন সঙ্গতভাবে সংশোধিত পাঠ দিয়েছেন 'কাহ্নাঞিঁ'।
৩. পুথিতে দুই দাঁড়ি। বসন্তরঞ্জন শ্লোকার্ধজ্ঞাপক একদাঁড়ি দিয়েছেন।
৪. পুথিতে 'নাহিঁ'। বসন্তরঞ্জন 'নাহি'।
৫. পুথিতে 'বড়ু চণ্ডীদা' পর্যন্ত এক কালিতে এক হাতের লেখায় লিখিত। বাকি অংশ অন্য কালিতে, অন্য হাতের লেখায় লিখিত।



৬১ক

সবাসলীবর ॥ ৪ ॥ রামগিরী রাগঃ ॥ একতালী ॥ লগনী ॥ সাবধান মনে রাধা সুন মোর বোল ॥ সরস হৃদয় করি দেহ চুম্ব
কোল ॥ ১ ॥ না বোল না বোল হেন দেব চক্রপাণী ॥ মোর কানে না সাম্ভাএ[১] তোর দুষ্ট বাণী ॥ ২ ॥ কভোঁ রাধা নাহিঁ বোলোঁ মো
এঁ পাপবাণী ॥ তোহ্মে নারী মোর নহ আইহনের রাণী ॥ ৩ ॥ এ বোল তোহ্মার কাহ্নাঞিঁ সহিতেঁ না পারী
॥ কোণ কালত কাহ্নাঞিঁ আহ্মে তোর নারী ॥ ৪ ॥ রামায়ন কথা রাধা কহিল তোহ্মারে ॥ তভোঁহো মুগধী রা
ধা না চিহ্ন আহ্মারে ॥ ৫ ॥ কত মিছা বোলহ সুন্দর বনমালী. ॥ তোর বোলে ভাণ্ডায়িলি নহে চন্দ্রাবলী ॥ ৬ ॥
মুগধী গোআলী তোঁ না বুঝসি কাজ. ॥ রতিরসেঁ তোষ মোরে পরিহরী লাজ ॥ ৭ ॥ নাহিঁ জাণো রতিরস দেব দামোদর. ॥ এক ৮
বার দয়া করী আহ্মা পরিহর ॥ ৮ ॥ জিঅতেঁ না এড়ে রাধা কাহ্নাঞিঁ তোর পাশ ॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস ॥ ৯ ॥

১. বসন্তরঞ্জনের পাঠ 'সাম্বাএ'।



৬১খ

কৃষ্ণস্য বচনং শ্রুত্বা রাধিকাধিমতী সতী.। বেপমানতনুস্তন্নী জগাদ জরতীমিদং॥ কোড়া দেশাগরাগঃ॥ একতালী॥ বোলেঁ প্রবো
ধিতেঁ সুন বড়ায়ি ল বড় নটক কাহ্নাঞিঁ॥ ঘরক জাইতেঁ মোর সুন বড়ায়ি ল কিছু উপায় নাহীঁ॥ ১॥ কাহ্নাঞিঁ বড় দুরুবাব।
সুন বড়ায়ি ল.। তোহ্মে কর প্রতিকার॥ ধ্রু॥ কাহ্নঞিঁর হাথে পড়ী সুন বড়ায়ি ল.। মোএঁ হারাইলোঁ বুধী। উদ্ধার
পাইএ যেন সুন বড়ায়ি ল.। তোহ্মে চিন্ত সেহী বুধী॥[১]২॥ না, জাণাইহ্ কাহ্নাঞিঁকে সুন বড়ায়ি ল.। তবেঁ ন ৬১
হে মোর ডর॥ সুণিলেঁ সে আস পাইব সুন বড়ায়ি ল ৮ কাহ্ন বড় আছিদর॥ ৩॥ যুগতী করিউ এবেঁ সুন বড়া
য়ি ল তোর মোর এক মনে॥ গাইল বড়ু চণ্ডীদাস সুন বড়ায়ি ল বাসলীগণে॥ ৪॥ পাহাড়ীআ রাগঃ॥ একতালী॥ লগনী
॥ না জাইব আল রাধা মথুরা নগর॥ বাটে দুরুবার কাহ্নাঞিঁ নান্দের সুন্দর[২]॥ ১॥ নিছন লইআঁ কাহ্নাঞিঁ থাকু একবাটে.॥ আন

১. পুথিতে এখানে দু'বার দুই দাঁড়ি দেওয়া হয়েছে।
২. পুথিতে এখানে মার্জিনেব নীচে 'সুন্দর ৭' লিখিত।



৬২ক

পথে যাইব বিকে মথুরার হাটে॥ ২॥ যে বাটে যাইবি হাট দধি ঘৃত লআঁ॥ সবই কাহ্নাঞিঁ তোর খাইব তথা গিআঁ॥ ৩॥
সেহো পথে যবেঁ কাহ্নাঞিঁ করে মোরে বল॥ তোর মোর মেলিআঁ করিব তার ফল॥ ৪॥ দধি দুধ খাইবেক ভাঁগিবেক ভণ্ড[১].॥
হৃদের কাঞ্চুলী তোর করিবে খণ্ড খণ্ড॥ ৫॥ কাহ্নাঞিঁ দেখিআঁ বড়ায়ি তোকে লাগে ডর.। মাগুকিলে মা
রোঁ আজি যবেঁ করে বল॥ ৬॥ এথাঁসি সুন্দরি রাধা কর কাঠদাপ.॥ তথাঁ গেলেঁ হইবি যেহ্ন বাদিআর সা ৮
প॥ ৭॥ তোহ্মার বচনে বড়ায়ি মোতে ভৈল ভএ.॥ কি বুধি করিব এবেঁ বোলহ উপাএ॥ ৮॥ দারুণ কাহ্না
ঞিঁ দুরিত তার মন॥ চল রাধা পথ এড়ি যাইউ বনে বন॥ ৯॥ বনে যাইতেঁ বড়ায়ি কাহ্নাঞিঁ যবেঁ পাএ॥ তবেঁ না করি
ব বড়ায়ি কমণ উপাএ॥ ১০॥ দারুণ কাহ্নাঞিঁ যবেঁ লাগ পাএ বনে॥ অপণেহি তবেঁ রাধা দিবোঁ মাহাদানে॥ ১১॥ ন

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'ভাণ্ড।



৬২খ

টক কাহ্নাঞিঁ যবেঁ নাহিঁ লএ দাণে॥[1] তবে কি করিব কাহ্নাঞিঁ[2] চিন্তহ আপণে॥ ১২॥ যে বুধি এড়ায়িএ রাধা সে বুধি করিব॥
ঘর[3] গেলেঁ ভাল মন্দ কিছু না কহিব॥ ১৩॥ যতনে চিন্তিহ বড়ায়ি কিছু পরকার॥ যেমতেঁ আহ্মার হএ এবার উদ্ধার॥ ১৪॥
বিণি রতি পাইলেঁ কাহ্নাঞিঁ না এড়িব তোরে॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবরে॥ ১৫॥ রামগিরী রাগঃ ৮
॥ আঠ তালা॥ নাহিঁ পুরে কাহ্নাঞিঁর প্রথম যৌবন॥ তবেঁ কেহ্নে রতি প্রতি এত বড় মন॥ এড়ায়িবারে কৈ
ল বড়ায়ি এত পরকার। এখোই না ধরে কাহ্নাঞিঁ উমত আকার॥ ১॥ আহ্মা সমে সুরতি কাহ্নের না জুআএ ৬২
॥ মাণিকে হিরাক বিন্ধে[4] কে বা পাতিআএ॥ ধ্রু॥ তাহার হোতিত[5] নহে আহ্মার মরণ.। হেন কাজ করিতেঁ তাহার কেহ্নে মন॥
এখো না বুঝিএ বড়ায়ি কাহ্নের চারীত। যত কথা কহে কাহ্নাঞিঁ সব বিপরীত॥ ২॥ পরাক না পুছে কাহ্নাঞিঁ না বুঝে ৮

১. বসন্তরঞ্জন প্রত্যাশিত এক দাঁড়ি দিয়েছেন।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'বড়ায়ি'। এটিই সঙ্গততর পাঠ।
৩. বসন্তরঞ্জনের পাঠ 'ঘরে'। মূলপাঠ 'ঘর' থাকলেও ক্ষতি নেই।
৪. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'বিন্ধে'। অর্থ ও মিলের দিক থেকে সংশোধিত পাঠই সঙ্গত।
৫. মূল পুথিপাঠ 'হোতিত'। বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'হাথত' সঙ্গততর। 'হাতত' পাঠও চলতে পারে।



৬৩ক

আপণে.। তাহাক উপায় নাহিঁ এ তীন ভুবনে.॥ সব লোক বোলে তারে কাহ্ন শিশুমতী.। এখোজন নাহিঁ জাণে তার কাজ গতী.॥
৩॥ হেন পড়িহাসে কাহ্নাঞিঁ[1] তোহ্মার কি মনে। মে৷র প্রতি যোগ হএ নান্দের নন্দনে॥ মাকড়ের যোগ্য কভোঁ নহে গজমু ৮
তী.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগতী॥ ৪॥ রাধিকা বাচমাচম্য জরত্যা প্রতিপাদিতং। জগাদ চতুর ৮
ঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং॥ দেশ বরাড়ীরাগঃ॥ একতালী॥ অবুধ গোআলি না বুঝ মতিমোহে.। বিব
হে বেআকুল কাহ্নাঞিঁ বেড়াএ বিছোহে॥ তোহ্মাত লাগিআঁ কাকুতি করে কাহ্ন.। তোহ্মার অন্তরে পথে সাধোঁ ৮
মাহাদান॥ ১॥ তোহ্মার আনুমতীএঁ মাণিকে হিরা বান্ধে ॥ বিরহে বিকল কাহ্নাঞিঁ কাপড় না পিন্ধে॥ ধ্রু॥ তোহ্মার চিন্তিআঁ ৮
কাহ্নাঞিঁ ভাত নাহিঁ খাএ। চারি পহর রাতি নিদ্রাহো না জাএ॥ আইস বোলোঁ গোআলিনী সুণ মোর বোল। জিআঅ কাহ্ন

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'বড়ায়ি'। এটিই সঙ্গততব মনে হয়।



৬৩খ

ঞ্রিঁ রাধা দিআঁ চুম কোল ॥ ২ ॥ কন্নের কুণ্ডল তোর মাণিক উজলে[১]. । সিসের সিন্দূর ভুজবলএ উজলে ॥ সফল করহ দেহা দেহ আ
নুমতী। কথাঁ না দেখিলী রাধা নারী হএ সতী ॥ ৩ ॥ কাহ্নাঞিঁর নেহা রাধা বড় পুনে পাইএ. । মইলেঁ মুকুতি কিবা সুরপুর জাইএ ॥
এবোঁহো সুন্দরি রাধা পুর মোর আশ. । বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ ক্রীড়া ॥ কৃষ্ণ
স্য বচনং শ্রুত্বা রাধিকাধিমতী সতী। বেপমানতনুস্তন্বী জগাদ ভ্‌রতীমিদং ॥ তোহ্মে যবেঁ বোল বড়ায়ি হেন সতন্ত
৬৩ রে. । আহ্মার নিস্তার তবেঁ নাহিঁক দুতরে ॥ সুণিলেঁ আইহন মোরে করিব অপোষ[২]. । তোহ্মে এক ভিতে হৈবেঁ আ ৮
হ্মা লআঁ দোষ ॥ ১ ॥ এবেঁ সি জানিলোঁ তোর ভাল নহে মনে ॥ যবেঁ কাঢ়ায়িলি বাট দুসহ আরণে ॥ ধ্রু ॥ তোহ্মে বড়ায়ি বোলে ৮
চালে হআঁ যাবি পার. । আহ্মেত করিব তথাঁ কেমণ[৩] পরকার ॥ বল করি ছিণ্ডিবেক সাতেসরী হার. । দেখিআঁ বা কি বুলিব

১. বসন্তরঞ্জন 'উজলে'।
২. বসন্তবঞ্জনের সংশোধিত সঙ্গত পাঠ 'আপোষ'।
৩. বসন্তরঞ্জন 'কৌণ'। মন্তব্যে লিখেছেন : 'কমণ' কাটিযা 'কৌণ' কবা।



৬৪ক

ঘরের গোআল॥ ২॥ আকারণে এহা পথে আণায়িলি মোরে.। মিছেঁ ছাচেঁ কাহ্নাঞিঁ ভাণ্ডআঁ যাই ঘরে॥ এবার ভাণ্ডআঁ যবেঁ
কাহ্নাঞিঁক জাইএ.। আর বার তবেঁ বড়ায়ি মথুরা না জাইএ॥ ৩॥ তোঁ হেন বড়ায়ি ছিতে মোর হএ ডরে॥ এ পুণি তোহ্মা
র লাজ বুঝহ অন্তরে॥ এহা জানি যেহি যোগ্য সেহি থীর কর। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর॥ ৪॥
মদীয়মানসোল্লাসি সাধুক্তং রাধিকে ত্বয়া। অদ রস্মসুচঃ[১] পাহি দুস্নং[২] সর্ব্ববর্ণ্ননা॥ কেদাররাগঃ॥
রূপকং॥ বনে বনে পালাইআঁ রাধা যবেঁ জাএ.। আগুছিআঁ বাটে তবেঁ কাহ্নাঞিঁ রহাএ॥ তাক দেখি ব
ড়ায়ি পালটি অথবেথে। অতি বড় ঠেণ্টালি রহিলী মূল পথে॥ ১॥ একসরী রাধা দেখি কাহ্নাঞিঁ মনে গুণে। পা
লিল বড়ায়ি মোর পূর্ব্ব বচনে॥ ধ্রু॥ বড়ায়ি বড়ায়ি বুলি[৩] অঝর নয়নে। কান্দএ একসরী রাধা মাঝবনে॥ লোহ

১. বসন্তরঞ্জনের পাঠ 'অথস্মরশুচঃ'।
২. বসন্তরঞ্জনের পাঠ 'দুঃস্বনং'।
৩. 'পূ' লিখে কেটে দিয়ে তারপব 'অঝর' লেখা।



৬৪খ

মুছিআঁ কাহ্ন আপণ বসনে। না করিহ ভয় রাধা বুলিল বচনে॥ ২॥ এবেঁ দেখ মোর মুখ তুলী দুয়ি আখী। এহা ঘোর বনে
রাধা কেহো নাহিঁ সাখী॥ তোহ্মার আহ্মার রাধা প্রথম যৌবন। সুরত সংভোগে করী সফল জীবন॥ ৩॥ দূর করোঁ তোর
হার ঘন পীন তনে। আঅর সন্দেশ লওঁ বাহুর কঙ্কনে॥ এবেঁ রসমনে বাধা কর পরিহাস। বাসলী শিরে
বন্দী গাইল চণ্ডীদাস॥ ৪॥ ভাঠিআলীরাগঃ॥ রূপকং॥ দণ্ডকঃ॥ হার মোর ছিণ্ডি নিলেঁ বাহের কঙ্ক
ন॥[১] না জাণো কাহ্নাঞিঁ তোর কত ধারোঁ ধন॥ ১॥ মো কেহ্নে জাণিবোঁ এথাঁ হৈবোঁ একসরী॥[১] এড় কাহ্না ৬৪
ঞিঁ যাইবোঁ ঘর মথুরা নগরী॥ ২॥ ঘৃত দধি লআঁ যাহ মথুবা[২]র হাট। বিণি সুরতিএঁ তেজি নাহিঁ দিবোঁ বাট॥ ৩॥ মোর
ভাগে দৈবে কৈল তোহ্মা একসরী॥[১] এবেঁ কাহ্নাঞিঁকে তোষ ভয় পরিহবী॥ ৪॥ সামী মোর দুরুবার সাসুড়ী সশুর.॥[১]

১ পুথিতে দুই দাঁড়ি। বসন্তরঞ্জন প্রত্যাশিত একদাঁড়ি দিয়েছেন।

২ পুথিতে 'মথুরা' লিখে চিহ্ন দিয়ে মার্জিনের নীচে 'ব' লিখিত।



৬৫ক

এড় কাহ্নাঞিঁ যাইব দূর আস্ত জাএ সূর॥ ৫॥ না কর বিলম্ব রাধা পরিহর ভয়॥ দেহ আলিঙ্গন রাধা থাকু পরিচয়॥ ৬॥
রাজা খরতর[১] পাটে আতি দুরুবার॥ তাক মোর বড় ভয় এড় একবার॥ ৭॥ আহ্মাতে ভজিলেঁ তোর কাখো নাহিঁ ডর॥ ত্রি
ভুবন নাথ আহ্মে দেব গদাধর॥ ৮॥ এবার তেজহ কাহ্নাঞিঁ নান্দের নন্দন॥ দিনা কথো গেলেঁ তোর ধরি
বোঁ বচন॥ ৯॥ হাথে নিধী পাইলেঁ রাধা কে এড়িতেঁ পারে॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবরে॥ ১০॥
অথ রাধা বনে বীক্ষ্য হরিমেকাকিনী পুরঃ.॥ সুচিরং চিন্তয়ামাস সলজ্জাভীর কৌতুকা॥ দেশ বরাড়ী রাগঃ
॥ আঠতালা॥ না দেখিল না শুণিল কোণ কুঞ্জবনে ছিল যেহ্ন দেখোঁ বাটে বাটোআড়॥ ধ্রু॥ এহি মথুরা নগরে যাওঁ বার
হ বসরে[২] কথাঁ কেহো না কৈল উত্তরে॥ বুঝিল কাহ্নের মন ভিড়ি চাহে আলিঙ্গন মোরে বল করে নারায়ণ॥ ১॥ ছিণ্ডিআঁ ৮

১. পুথিতে 'দুরুবাব' লিখে 'দুরুবা' কেটে মার্জিনেব উপর 'খরত ২' লিখিত।
২. বসন্তরঞ্জনেব প্রত্যাশিত সংশোধিত পাঠ 'বৎসবে'।



৬৫খ

মুকুতার হার ভাঁগিবোঁ বলয়া আর না ধরিআঁ কাহ্নের বচনে॥ যাইবোঁ রাজ দুআরে কংসে করিবোঁ গোচরে তবেঁ লোকেঁ দোষ দি
ব মোরে॥ ২॥ রাজা বড় দুরুবার আইহন খুরের ধার কেহ্নে কাহ্ন হেন পড়িহাসে॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ ল গাইল ব ৮
ড়ু চণ্ডীদাসে॥ ৩॥ ভয়ং কংসাভিমন্যুভ্যোন্মান্নষে[১] মানসে কথং.। রাধিকে রসসন্দোহ সাধিকে শৃণুমে বচ
ঃ॥ বসন্তরাগঃ॥ একতালী॥ দাতা বলি ছলিআঁ মো নিলোঁ পাতালে.। করে গিরি ধরিআঁ মো রাখি ৮
লোঁ গোকুলে॥ বেদ উদ্ধারিতেঁ কৈলোঁ মীন অবতার। পাতাল গিআঁ তার করিলোঁ উদ্ধার॥ ১॥ যৌবন ৬৫
গরবেঁ রাধা না চিহ্নসি মোরে। শ্রীধররূপেঁ হরিআঁ নিবোঁ তোরে॥ ধ্রু॥ তনুত বরাহরূপেঁ থাকি বনভাগে.। মেদনী
ধরিল আহ্মে দশনের আগে॥ শ্রীরামরূপেঁ আহ্মে বধিল রাবণ। আহ্মার আগত বীর নাহিঁ কোণ জন॥ ২॥ দূতা পা

১. বসন্তরঞ্জনের পাঠ 'কংসাভিমন্যুভ্যো মন্যসে'।



৬৬ক

ঠা১য়িআঁ আহ্মো নিব ত গোকুলে.। বাটত যাইতেঁ মো করিবোঁ অলঞ্জালে॥ তোর রাজ২ কংসের মো করিবোঁ নিপাত.। কেহ্নে রাধা
মনত গুণসি পাঁচ সাত॥ ৩॥ অসুর কুল দলন হরি মোর নাম.। এবেঁ তোর তরেঁ কৈল অবতার কাহ্ন॥ রসমনে তোষ রা
ধা নান্দের নন্দন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ গুজ্জরীরাগঃ॥ রূপকং॥ সুরত সংভোগে তোর৩ ৮
না পূরিলে আহা। আপণার মনত আপণে গুণি চাহা॥ অরতী বাধিত হআঁ পাপ করিবেঁ.। জরমক ত
রেঁ কুলে কলঙ্ক থুইবেঁ॥ ১॥ কাহ্ন মনে পরিভায়॥৪ আহ্মাসমে যোগ নহে৫ সুরতী॥ ধ্রু॥ উচিত কম ৮
লে ভোগ করএ ভ্রমরে.। আহ্মার মুকুলে নাহিঁ পাএ মধুভরে॥ ইখুলা খাআঁ কাহ্ন বার পাড়িবে.। আঘোর পাপেঁ তোএঁ ৮
গায় বেআপিবেঁ॥ ২॥ পরদার সুরতী করিতেঁ না জুআএ.। ভাতের ভোখ কাহ্নাঞিঁ ফলেঁ না পালাএ॥ একবার র

১. পুথিতে 'ঠা' অনেকটা 'গ'-এব মত লিখিত হয়েছে।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'রাজা'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
৩. পুথিতে ও-কারের বাঁদিকের ইলেক মাত্রার উপরে তোলা।
৪. বসন্তরঞ্জন ছন্দ-মিলের জন্য এরপর 'মোহোর যুগতী' পাঠ যোগ করেছেন। এতটা নতুন শব্দ সংযোগ অপ্রয়োজনীয় মনে হয়।
৫. বসন্তরঞ্জন 'নহে'-এর পর ছন্দের খাতিরে 'তোহ্মার' যোগ করেছেন। তার প্রয়োজন ছিল না মনে হয়।



৬৬খ

তীঁএ মদন বাঢ়ে চিতে। প্রজল আনল কাহ্নাঞিঁ না নিবাএ ঘৃতে॥ ৩॥ মনে পড়িভায় কাহ্নাঞিঁ আহ্মার বচন.। তোর প্রতি যোগ ৮
নহে আহ্মার যৌবন ঃ আগপাছ করি কাজ কর মাহাজন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ তক্রবিক্রয় ন বৃদ্ধয়াধিকা[১]
বঞ্চিতা পরিচয়েসি মামকে.। রাধিকেস্মি[২] ননু গোপশাবকঃ কংশবংশদবদাবপাবকঃ॥ গুজ্জরীরাগঃ॥ ৬৬
রূপকং॥ ছাওআল না দেখিহ মোরে রাধা ল আল জাণওঁ রতি‍ঃসকল.। তোহ্মে অনুমতী রাধা দেহ হের ধরিলোঁ
আঁচল॥ ১॥ বল না কর মোরে কাহ্নাই ল আল বচন আহ্মার শুণ॥ দেবধরম কি সহিব তোরে এহাত হৃদ
য়ে শুণ॥ ২॥ তবেঁসি ধরমের ভয় রাধা ল আল যদি মোএঁ হরোঁ পরনারী॥ অপণ অঙ্গের লখিমী হইআঁ তোহ্মো না চিহ্ন ৮
সি অনন্ত মুরারী॥ ৩॥ পুরুব জরমে কাহ্নাঞিঁ[৩] আছিলোঁ বা তোর নারী॥ ইহ জরমে কে বা পাতিআএ অপণে বুঝহ মুরা ৮

১ বসন্তবঞ্জনের পাঠ 'বৃদ্ধয়া ধিযা'।
২ বসন্তবঞ্জন 'বাধিকেঽস্মি'।
৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'কাহ্নাঞিঁ ল আল'। এই সংযোজন অনাবশ্যক মনে হয়।



৬৭ক

রী॥ ৪॥ ছার তিরী বামাজাতী রাধে ল আল তোহ্মাতে[১] কর পরতয়॥ আহ্মাত[২] আধিক[৩] কোণ দেহ আছে কারে করসি তোঁ ভয়
॥ ৫॥ ঘরত নিজ পতী আছে কাহ্নাঞিঁ ল আল ভাগিনা শুন বনমালী॥ তীন লোক খাআঁ তোহ্মার জরম কাহারে বোল ৮
সি ধামালী॥ ৬॥ হসিত বদন কর রাধা ল আল ধরিলোঁ তোর আঁচল॥ হংস সরোবর পাইলেঁ অবসই হ
রিএঁ ভুঞ্জেঁ[৪] কমল॥ ৭॥ হইবেক তোর মোর সুরতী কাহ্নাঞিঁ ল আল দুইহাঁর হউক কুশল॥ সুরতি রসত সু
ন্দর কাহ্নাঞিঁ আরতী কিছু নাহিঁ ফল॥ ৮॥ বিলম্ব করিতেঁ নারোঁ রাধা ল আল বচন আহ্মার ধর। বিজন
বনত তোহ্মা দেখিআঁ হাণিল কুসুমশব॥ ৯॥ তোহ্মার চরিত্র দেখিআঁ কাহ্নাঞিঁ ল মোর মুখত না আইসে বচন॥ গাইল
বড়ু চণ্ডীদাস শিরে বন্দিআঁ ল দেবী বাসলীগণ॥ ১০॥ পাহাড়ীআ রাগঃ॥ ক্রীড়া॥ অথ রাধা বনে বীক্ষ্য হরিং চরিতমীদৃশং[৫]।

১ বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'আহ্মাতে'।
২. 'আহ্মোত' লিখে এ-কার কেটে দেওয়া।
৩. আধি' লিখে চিহ্ন দিযে মার্জিনের উপর 'ক ১' লিখিত।
৪ বসন্তরঞ্জনের পাঠ 'ভুঞ্জে'।
৫. বসন্তরঞ্জনের পাঠ 'চরিতুমমীদৃশম্'।



৬৭খ

সুচিরং চিন্তয়ামাস জরতীম্প্রতি রোষতঃ॥ ছারেখারে জাউ মুগধী বড়ায়ি অনল বুলাওঁ গাএ.। মাঝপান্তরে বাট কাঢ়ায়িআঁ
গেলি আপণ ইছাএ॥ অইহনরাণী[১] পরেঁ বিগুতে সে কেমনে ধরএ বুকে। তার নাতী কাহ্নাঞিঁ পথে বিরোধে তাহার মনে[২] সুখে.॥
১॥ জায়িবাক নান্দে মোরে বল করে দুরুজন নান্দের পো॥ হেন বাটে বাট কাঢ়ায়িল দারুণী বড়ায়ি গো॥ ধ্রু॥
আঁচলে ধরে অনুবন্ধ করে কোণ বুদ্ধি করোঁ এড়ায়িতেঁ.। খেড় আগুণী এক করিআঁ বড়ায়ি গেলী একভিতে॥ দহি ৬৭
নঠ মোর ঘোল নঠ মোর আইলোঁ বাট হারাআঁ। কাহ্নাঞিঁব হাথে পাঞ্চ আবথা বড়ায়ির মাথা খাআঁ.॥
২॥ ভর পান্তরে তিরী বধ করে কাঞ্চুলী চিরিল টানে। হিআ খণ্ড খণ্ড নখের ঘাএ হিছোলেঁ লএ পরাণে॥ লঙ্গ মালতীএঁ ৮
খোঁপা ভরাআঁ ভিড়িআঁ বান্ধে লোটনে.। যশোদার গরভে কাহ্ন উপজিল না মানে গুরুজনে॥ ৩॥ সাসুড়ী ননন্দ খুরের ৮

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'আইহনবাণী'।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'মনের'।



৬৮ক

ধার সামী বড় দুরুবার.। হেন গতি গাএঁ ঘরক জায়িবোঁ কেমনে হয়িবে নিস্তার॥ হেন পরিভাবি চাহিল রাধা কাহ্নক আড় নয়নে। গাই
ল বড়ু চণ্ডীদাস শিরে বন্দিআঁ দেবী বাসলীচরণে॥ ৪ ॥ কোড়ারাগঃ॥ ক্রীড়া॥ এ তোর আড় নয়নে আল পাঞ্জর বেধিল ঘুনে
পাঞ্জর বেধিআঁ বুকত লাগিল ঘুনে.॥ এবেঁ দেহ চুম্বদানে আর দেহ মধু পানে.। আলিঙ্গন দিআঁ বারেক তোষহ ম ৮
নে॥ ১ ॥ সুন সুবদনী রাধা নাএ॥ যুবক কাহ্নের বারেক রাখহ পরাণে॥ ধ্রু॥ দেখিআঁ তোক রুপসী[1] গোর ৮
শরীর মৃগীসম দুয়ি আখী.॥ মহীমণ্ডলে উজলী মেঘে যেহ্ন বিজুলী বদন সংপুন চান্দ সম তোর দেখী॥ ২॥
কনককুম্ভ আকারে.।[2] দুঈ তোর পয়োভারে তাহাত উপর গজমুকুতার হারে॥ যেহ্ন শোভ করে সুমেরু গঙ্গার ধারে তাক দে ৮
খি মোর পাঅ আগু নাহিঁ সরে॥ ৩॥ দেহার দেব মো হআঁ কলায়িলোঁ আসিআঁ সুন্দরি নাগরী রাধা তোহ্মাক দেখিআঁ॥ উত্ত

১. বসন্তরঞ্জন সঙ্গতভাবে অনুমান কবেছেন এবপর ত্রিপদী পংক্তিব দ্বিতীয় পদটি লিপিকব লেখেননি।
২. পুথিতে এখানে ভুলক্রমে দাঁড়ি চিহ্ন দেওয়া হয়েছে।



৬৮খ

র দেহ হাসিআঁ গাইল বড়ু চণ্ডীদাস বাসলী শিরে বন্দিআঁ[১] ॥ ৪ ॥ মালবরাগঃ ॥ রূপকং ॥ যবেঁ জাইঁ[২] আল কাহ্নাঞিঁ মথুরার হা
টে। আহ্মাক নেহালী তোহ্মে যাহা বাটে বাটে ॥ তবেঁসি জাণিল আহ্মে দৈবের ঘটন.। আহ্মা না ছাড়িব কভোঁ নান্দের নন্দন ॥ ১ ॥
সুন্দর কাহ্নাঞিঁ তবেঁ যাওঁ তোর কোল। কভোঁ না লঙ্ঘিবোঁ যবেঁ আহ্মার বোল ॥ ধ্রু ॥ মাথার মুকুট কাহ্নাঞিঁ ৮
ভাঁগি জুণি জাএ। যোড়হাথ করি কাহ্ন বোলোঁ তোর পাএ ॥ ছিণ্ডি জুণি জাএ কাহ্নাঞিঁ সাতেসরী হারে.। আর ন
ঠ না করিহ সব আলঙ্কারে ॥ ২ ॥ আতিশয় না চাপিহ আধর দাঁতে.। সখি সব দেখিআঁ বুলিব দন্তপ্রাতে[৩] ॥ ৬৮
নখঘাত না দিহ মোর পয়োভারে.। আইহন দেখিলেঁ মোর নাহিক নিস্তারে ॥ ৩ ॥ কোঁঅলী পাতলী বালী আহ্মে চন্দ্রাবলী.।
ভএ কাম্পো যেহ্ন নব কদলীর বালী ॥ আলিঙ্গন দিহ মোরে দয়া ধরী মনে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ॥ ৪ ॥ বা

১ এই ত্রিপদী পংক্তির অনুলিপিতে লিপিকর কিছু ভুলচুক করে থাকতে পারেন।

২. বসন্তরঞ্জনের পাঠ 'জাওঁ'।

৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'দন্তঘাতে'।



৬৯ক

ধিকানুমতিমাপ্যঃ মাধবঃ সম্বরারিশরদূনমানসঃ ॥ আদ্ভুত[1]ক্রমমুদারবিক্রমো বল্লুমেবমকরোদ্রপক্রমং[2] ॥ রামগিরী রাগঃ. ॥
আঠতালা ॥ আলিঙ্গন কৈল কাহ্নাঞিঁ নানা পরকার. । তখন ঘুচাইল কাঢ়ী হৃদয়ের হার ॥ ঘন তন জঘন মরদিল করে. । না
না পরকার কৈল রাধা নখঘাত ডরে ॥ ১ ॥ রাধার বচন পাআঁ হরষিত মনে ॥ কিশলয় শয়নে সুরতী কৈল কা
হ্নে ॥ ধ্রু ॥ চুম্বিল কপোল গল আধর নয়নে. । বদনে বদনে জুড়ি কৈল মধুপানে ॥ মতিভোলেঁ রাধিকার দ
শন রসনে[3]. । বিসরী রাধার বোল চাপিল দশনে ॥ ২ ॥ নিতম্ব পরসি জঘনত দিল হাথ। আতি উতরল মতী
ভৈল জগন্নাথ ॥ চিরকাল ছিল যত মনোরথ বন্ধে. । সকল সফল কৈল বতী অনুবন্ধে ॥ ৩ ॥ মনতোষ ভৈল কাহ্নাঞিঁ ছাড়ে
ঘন শাসে। কাঢ়ী লৈল আভরন পুন রতী আশে ॥ রতী অবশেষ ভৈল রাধার তরাসে. । বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥

১. বসন্তরঞ্জন 'অদ্ভুত'।
২. বসন্তরঞ্জন 'বল্লুমেবমকরোদ্রিপুক্রমং'।
৩ বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'বসনে'।



৬৯খ

॥ ৪ ॥ রামগিরী রাগঃ ॥ রূপকং ॥[১] প্রথমে কাঢ়িআঁ লৈল সাতেসরী হার। কানের কুণ্ডল নিল মুকুট মাথার॥ আঅ ৮
র কাঢ়িআঁ নিল গুণিআ[২] গলার॥ আলপ বএসে কৈল বড়য়ি খাঁখার॥ ১ ॥ সব আভরণ[৩] কাঢ়ি নিলেঁ বলে॥ বুধি বোল এবেঁ ঘর জায়িব
কোণ ছলে॥ ধ্রু॥ হাথের বলয় নিলেঁ আঅর বাহুঠী.। কনককঙ্কন নিলেঁ আঅর আঙ্গঠি॥ কনক কিঙ্কিনী নি
লেঁ পাএর নূপুর.। বচন সরস তোহ্মে হৃদয় নিঠুর॥ ২ ॥ শিরীষ কুসুম সম আহ্মে কোঁঅলী.। বড় দুখ পাইল ৬৯
আহ্মে কাঢ়িতেঁ পাসলী॥ আলঙ্কারহীন কৈল মোর সব দেহে। বড় অনুচিত কৈল প্রথম সনেহে॥ ৩ ॥ আ
ভরণগণ রাধা এড়িল তরাসে.। বাহুড়ী মেলিলী গিআঁ বড়ায়ির পাশে॥ রাধাক দেখিআঁ বড়ায়ি মনে মনে হাসে। বাসলী শি
রে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪ ॥ রামগিরী রাগঃ॥ রূপকং॥ ঈসত হাসিআঁ বড়ায়ি পুছিল রাধারে.। এতখন কথাঁ ছিলা এ ৮

১ 'ঈসত হাসিআঁ' লিখে কেটে দেওয়া।
২. বসন্তরঞ্জন 'গুনিআঁ'।
৩ বসন্তরঞ্জন সংশোধিত পাঠে এখানে 'মোর' যোগ করেছেন।



৭০ক

ড়িআঁ আহ্মারে॥ সকল শরীর তোর দেখি বিপরীত। ভাল না বুঝিএ তোর একোহি চরীত॥ ১॥ মিছা না বুলিহ মোরে ৮
পরাণ নাতিনী। আহ্মার থানত কহ সরূপ কাহিনী॥ ধ্রু॥ কে না কাড়ি নিলেঁ তোর সব আভরণ.। আসুখিনী[১] হেন দেখি কম
ণ কারণ॥ আধর ছাড়িল তোর তাম্বুলের রাগ। হেন বুঝোঁ বনে তোর কাহ্নু পাইল লাগ॥ ২॥ আয়াসিনী[২] ভৈ
লা আজি তোহ্মে কি কারণে। বুঝিতেঁ নারোঁ রাধা মোএঁ তোর মনে॥ তোহ্মার বিলম্ব দেখি পাইলোঁ বড় ডর
। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর॥ ৩॥ কহ্নুরাগঃ[৩]॥ একতালী॥ ভাল ভৈল বড়ায়ি মোর ভৈল পরতেখ.।
নিজ পতি বিহানে আবথা মোর দেখ॥ একসরী বনে ভয় পাইলোঁ আপারে[৪].। এত দুখ দিআঁ বিধি নির্ম্মিল আহ্মারে॥ ১॥
লয়িআঁ চল বড়ায়ি নিজ মোর দেশ॥ সে কাহ্নাঞিঁ লাগি ভৈল পাঞ্জর শেষ॥ ধ্রু॥ আরতি লয়িআঁ কাহ্নু মাঝ বৃন্দাবনে

১. বসন্তরঞ্জনেব সংশোধিত পাঠ 'আসুখিলী'।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'আয়াসিলী'।
৩. বসন্তরঞ্জন 'কহ্নুরাগ'।
৪. 'আপারে'র এ-কার মাত্রাব উপরে তোলা।



৭০খ

। সুরতি আন্তরে মোরে করিল যতনে ॥ একসরী হআঁ দৃঢ় বান্ধিআঁ বসনে ॥ জীউত উপর উঠী নিবারিলোঁ কাহ্নে. ॥ ২ ॥ সেহি ৮
কোপে কাড়ি নিলে সব আভরণে. । আর বিগুতিল মোর সব দেহ কাহ্নে ॥ কাহ্নাঞিঁ বুইল মোরে অনেক বিরূপ। তোর থানে
অকপট কহিলোঁ স্বরূপ ॥ ৩ ॥ তোহ্মে আহ্মা এড়ি বড়ায়ি মাঝ বৃন্দাবনে. । কোণ কাজেঁ কথাঁ ছিলা তাক কে বা
জাণে ॥ বুঝিতেঁ না পারি বড়ায়ি তোহ্মার মনে. । গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ॥ ৪ ॥ গুজ্জরীরাগ
ঃ ॥ রূপকং ॥ আতী বুঢ়ী না দেখোঁ নয়নে। জায়িতে নারোঁ ত্বরিত গমনে ॥ পথ হারাইলোঁ বৃন্দাবনে। তোহ্মা ৭০
ক তেজিলোঁ তেকারণে ॥ ১ ॥ তোহ্মে মোবেঁ না করিহ রোষে ॥[১] একসরী ভৈলী[২] দৈব দোষে ॥ ধ্রু ॥ তোহ্মে গেলা আহ্মার আগে[১]
দৈবযোগে কাহ্ন পায়িল লাগে ॥ তোহ্মে দুখ না ভাবিহ মনে। আপণা রাখিএ আপণে ॥ ২ ॥ হের তোর চুম্বওঁ বদনে। তো ৮

১. বসন্তরঞ্জন এখানে প্রত্যাশিত এক দাঁড়ি চিহ্ন দিয়েছেন.
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'ভৈলোঁ'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।



৭১ক

ম্মে মোর দুয়জ পরাণে॥ তোক পাআঁ জীলোঁ একবারে। বিধি মোর করিল নিস্তারে॥ ৩॥ না দেখিআঁ তোর আভরণে। যদি মোরেঁ পুছে আ
ইহনে। তবেঁ কি বুলিব তার পাশে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ দেশাগরাগঃ॥ রূপকং॥ যমুনার তীরে কদমের তলে কাঞ্চুলী ভি
জিআঁ গেল ঘামে॥ হংস যেহ্ন সরোবর বিগুতিল বড়ায়ি ল তেহ্ন রাধা বিগুতিলে কাহ্নে॥ ১॥ বুলিহ বুলিহ বড়া
য়ি আইহনের ঘরে॥ কাহ্নাঞিঁ রহাইল দানের ছলে.॥ ধ্রু॥ হার কেয়ূর আর যত আভরণ সব নিলে কাহ্না ৮
ঞিঁ মোর বলে॥ যতেক যতেক তার আছিল মনের সন্তাপ সুঝায়িল নিকুঞ্জ তলে॥ ২॥ বাহু মোর মোড়িআঁ
বলয় সব ভাঁগিলেক ভাঁগিলেক তনের আঞ্চলে॥ শুন পান্তরে কাহ্নাঞিঁ লাগ পাইল বলেঁ নিআঁ করিলেক কোলে॥ ৩॥ আনেক প্র
কারেঁ কাকুতী করিল না দিলোঁ সুরতীর আশে.॥ এহি তত্ত্ব বুইলোঁ এবেঁ জাই নিজ ঘর গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ ইতি দাণ[১]খণ্ডঃ ৮

১. বসন্তরঞ্জন 'দান'।



৭১খ

সমাপ্তঃ॥ ❁[১] অথ নৌকাখণ্ডঃ॥ রাধিকাধিক বিশুদ্ধ মানসা কামিকৃষ্ণকরতঃ কথঞ্চনঃ.। প্রাপ্য বুদ্ধি বিভবন্ময়া স
হ ত্রাণমেণ নয়নাগতা গৃহং॥ সাভিমন্যুজননীতি বৃদ্ধয়া ভাষিতং হৃদি নিধায় রাধিকাং। বিক্রয়ায়[২] দধিতক্রসর্পির্ষিয়াং[৩] গন্তুমেব ম
থুরাং ন্যবারয়ৎ[৪]॥ তন্নিশম্য জরতী স রাধিকা তক্র বিক্রয়নিষেধকর্ম্মচঃ[৫]। সংবিহায় মথুরাপুরীগতিং সা চির[৬] ৮
স্য বসতৌ[৭] তদাবসত[৮]॥ ৩॥ মালবরাগঃ॥ রূপকং.॥ লগনী চিত্রকং॥ রাধা রতিরসন্যস্তমনাঃ কৃষ্ণো মনা
গপি। গতি[৯]মাতন্য ন[১০] ক্কাপি জগাদ জরতীঞ্চিরাৎ[১১].॥ রাধাক না পাআঁ মোর বেআকুল মনে॥ রাতিদিন নি ৮ ৭১
ন্দ না আইসে তাহার কারণে॥ ১॥ উনমত ভৈলোঁ বড়ায়ি রাধার বিরহে॥ তার দরশন বিনি প্রাণ না রহে॥ ২॥ আইহনের
রাণী রাধা বড় আছিদরী.॥ বোলেঁ চালেঁ তোর থান আণিতেঁ না পারী॥ ৩॥ আপনেয়ি কিছু বোল বুদ্ধি পরকার॥ সেহি

১. একটি খণ্ড পালাব সমাপ্তি বোঝাতে একটি তাবকা বা ফুল এঁকেছেন লিপিকব।
২. 'বিক্রয়ক' লিখে 'ক' কে আকাব করেছেন।
৩. বসন্তরঞ্জন 'সর্পিষাং'।
৪. বসন্তরঞ্জন 'ন্যবারয়ৎ'। সম্ভবতঃ অর্ধমাত্রাসহ ত-বর্ণ দ্বারা খণ্ড-ত বোঝানো হত।
৫. বসন্তরঞ্জন 'নিষেধকর্ম্ম চ'।
৬ বসন্তবঞ্জন 'চিরাৎ'।
৭. বসন্তরঞ্জন 'স্ব বসতৌ'।
৮. বসন্তবঞ্জন 'তদাবসৎ'।
৯. 'শতে' পড়া যেতে পারে।
১০. বসন্তরঞ্জন 'নু'
১১. বসন্তরঞ্জন 'জরতীং চিরাৎ'।



৭২ক

মতেঁ করিবোঁ তোহ্মার উপকার ॥ ৪ ॥ আহ্মা হেতু রাধিকারে বুলিহ কপটে ॥ দধি দুধ বিচি নিআঁ মথুরার হাটে ॥ ৫ ॥ এবার তো ৮
হ্মাক লআঁ যাইব আনপথে ॥[১] তবেঁ না পড়িব রাধা কাহ্নাঞিঁর হাথে ॥ ৬ ॥ তোহ্মার বচন মোর লাগিল হৃদয়ে ॥ উপসন্ন হৈ
ল হের বরিষা সমএ ॥ ৭ ॥ আহ্মে রাধা লআঁ যাইব মথুরার হাটে ॥ নাঅ লআঁ থাক তোহ্মে যমুনার ঘাটে ॥ ৮ ॥
তোহ্মার বচনে আহ্মে হরষিত মনে ॥ নাঅ বান্ধিতেঁ গিআঁ করিউ যতনে ॥ ৯ ॥ গাছ চাহিতেঁ আহ্মে জাইএ
বৃন্দাবনে ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ॥ ১০ ॥ রামগিরী রাগঃ ॥ একতালী ॥ দণ্ডকং ॥ কাঠ কাটিল গি
আঁ বিবিধ বিধানে ॥ শুভক্ষণ বুঝি কৈল দাণ্ডার পাতনে ॥ ১ ॥ চারি পাট চিরী নাঅ দিল যোখ মাপে ॥ তাত গুঢ়া যোড়ী দিল তৌ
ল ঝাঁপে ॥ ২ ॥ ঘলা পাড়ী সুরগুঠী দিল সব নাএ ॥ তবেঁ নাম্বায়িল লআঁ মাঝ যমুনাএ ॥ ৩ ॥ নাঅ গঢ়ায়িল কাহ্নাঞিঁ গু ৮

১. '৬ ॥' লিখে কেটে দেওয়া হয়েছে।



৭২খ

নিআঁ হৃদয়ে.॥[১] দুঈ ছাড়ী তীন জন জাত নাহিঁ জাএ॥ ৪॥ হৃদয়ে ভাবিআঁ কাহ্নাঞিঁ যুগতি বিশেষে॥ আর এক বড় নাঅ গঢ়িল হরিষে
॥ ৫॥ জলের ভিতরে তাক থুয়িল ডুবায়িআঁ॥ পাছে ঘাটের নিকট গেলা নাঅ লআঁ॥ ৬॥ রাধার পন্থ নেহালিআঁ রহিলা কাহ্নাঞিঁ॥
গাইল বড়ু চণ্ডীদাস বাসলী আই॥ ৭॥ দেশাগরাগঃ॥ লঘুশেখরঃ॥ মধুরাং মথুরাং নেতুং জরতী কপটে পটুঃ।
কৃষ্ণস্য বচসা প্রাহ শীঘ্রং রাধামিদং বচঃ॥ যে বোল তোরে বোলোঁ মোএঁ রাধা ল তাত না করিহ আন॥ অহিত ৮ ৭২
না বোলোঁ মোএঁ রাধা ল এহা সরূপেঁসি জাণ॥ ১॥ চিরদিন মথুরাক না জাহা ল কেহ্নে নঠ কর দহী॥ ধ্রু॥ গো
আল জরম আহ্মে শুণ দধি দুধে উতপতী॥ এবেঁ তাক উপেখহ কেহ্নে তোর ভৈল কি কুমতী॥ ২॥ আনাহ সকল সখিজন মেলী ৮
করিউ যুগতী॥ তবেঁ মথুরাক জাইএ সহ্মে হআঁ একমতী॥ ৩॥ পসার সাজিউ দধি দুধে সেসি জীবার উপাএ॥ বাসলীচরণ শি

১. বসন্তরঞ্জন শ্লোকার্ধে সর্বত্রই এক দাঁড়ি দিয়েছেন। লিপিকর কোথাও কোথাও দুই দাঁড়িও ব্যবহার করেছেন।

## অথ নৌকাখণ্ডঃ



৭৩ক

রে বন্দী রাধা ল বড়ু চণ্ডীদাস গাএ.॥ ৪ ॥ শৌরীরাগঃ[১] ॥ রূপকং ॥ আর বার জাইতেঁ মথুরার হাটে. । লাগ পাইল কাহ্নাঞিঁ ৮
যেহেন খাঁটে ॥ দধি দুধ খাআঁ মোর ভাঁগিলেক ভাণ্ডে। খন্ধ নঠ করে যেহ্ন উদাওঁ সাণ্ডে॥ ১ ॥ হেন না বুলিহ আহ্মার থানে
॥ বাটে দুরুজন পাইব কাহ্নে ॥ ধ্রু॥ ঘোল দুধে মোর দিলেক পাণী। আর দুরাখর বুইলেক বাণী॥ কা ৮
ঞ্চুলী ভাঁগিল আহ্মার.। আকুল কইলে কুন্তলভার ॥ ২ ॥ হার নিল মোর ভাঁগি বলয়া.। কুণ্ডল নিলেক ৮
আঅর বলয়া॥ যেহেন চরিত দেখিলোঁ তারে॥ তোর প্রসাদেঁ আর জিলোঁ একবারে॥ ৩ ॥ কেহেন চরিত ব
ড়ায়ি তোরে.। মথুরা যাইবাক বোলসি মোরে॥ তার নামে মোক লাগিল তরাস.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস॥ ৪ ॥
পাহাড়ীআ রাগঃ॥ লঘুশেখরঃ ॥ লগনী॥ কুবুধি তেজিআঁ চল মথুরার হাটে॥ এবার তোহ্মারে আহ্মে নিব আন বাটে॥ ১ ॥

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'গৌরীরাগঃ'।



৭৩খ[১]

কোণ বাটে আহ্মা লআঁ জাইবেঁ ল বড়ায়ি ॥ সরূপ করিআঁ তোহ্মে কহ মোর ঠায়ি ॥ ২ ॥ যমুনার ঘাট জায়িতেঁ আছে পথ ৮
দুঈ ॥ সে পথে না জায়িব যাত দাণী কাহ্নাঞিঁ ॥ ৩ ॥ ভরিল যমুনাত কেমনে হৈব[২] পার। সরূপ করিআঁ কহ তার পরকা
র ॥ ৪ ॥ এবেঁ রাজা যমুনাত পাতি আছে নাএ ॥ তাত পার হআঁ লোক সুখেঁ হাট জাএ ॥ ৫ ॥ ও কুলত গেলেঁ যদি
লাগ পাএ কাহ্নে ॥ তবেঁ তার হাথে এড়ায়িব কেমনে ॥ ৬ ॥ ও'কুলে কভোঁ রাধা না দেখিল কাহ্নে ॥ তথাঁ তা ৭৩
র আধিকার নাহিঁ মাহাদানে ॥ ৭ ॥ হাট[৩] জায়িতেঁ নিষধিল সাসুড়ী আইহনে ॥ তার আনুমতী বিণি জাই
ব কেমনে ॥ ৮ ॥ ভাল বুইলেঁ রাধা লাগিল মোর মনে ॥ আইস জাই তোর সামী সাসুড়ীর থানে ॥ ৯ ॥ তবেঁ তার থান গি
আ বুইল সত্বরে ॥ কি কারণে দধি দুধ নঠ কর ঘরে ॥ ১০ ॥ হেনক কুমতীএঁ হয়িবেঁ ভিখাবী ॥ বুঝি রাধিকা পাঠাহ মথুরা[৪]

১. এখানে ফারসীতে একটি লাইন লিখিত।
২. বসন্তরঞ্জন 'হইব'।
৩. 'হ'-এর আকার মাত্রার উপরে তোলা।
৪. বসন্তরঞ্জন বলছেন, '৭৩।২ পৃষ্ঠার বাম পার্শ্বে কায়েথী অক্ষরে তিন পংক্তি। [ ১ ] শ্রী লেথলে সকীল, [ ২ ] শ্রী কামাল খাঁ, [ ৩ ] শ্রী জামাল খাঁ নিউ খাঁ ও উর্ধে ফারসী অক্ষরে এক পংক্তি লেখা।'



৭৪ক

শ্রী শ্রী* করো তবে তানে বন্দিব[১]

নগরী॥ ১১॥ হেনমতেঁ নানা[২] পরকার করিআঁ॥ বুঢ়ি দিল রাধিকারে আনুমতী লআঁ॥ ১২॥ আনুমতী লআঁ রাধা চলিলী হ
রিষে॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ১৩॥ গুজ্জরীরাগঃ॥ লঘুশেখরঃ॥ সোনার চুপড়ী রাধা রুপার ঘড়ী॥ নে
তের আঞ্চল তাত দিআঁ ওহাড়ী॥ সুন্ধি[৩] কেতকীসম সজাইআঁ দহী। আনাইআঁ যানাইল সব গোআলিনী স
হী॥ ১॥ চলিলী গোআলার ঝী দধি বিকে জাএ॥ সর্ব্বাঙ্গে সুন্দরী রাধা কে না বাহুড়াএ॥ ধ্রু॥ শেষ প
হর রাতী কুয়িলী কাঢ়ে রাএ। তভোঁহো চিআইতে আজী না নাগিল[৪] গাএ॥ দধি বিকে জা আজি মথুরার
রাজ। তবেঁ পুইহে[৫] কেহ্নে এতেক বেআজ॥ ২॥ ঘৃত দধি দুধে সাজিআঁ মিল চুকা.। সোবন বাহুঠী পট্টী রুপসী রাধিকা.॥
[৬]চলিতে চঞ্চল বাজে পাএর নূপুর। দধি বিকে জাএ রাধা মথুরাপুর॥ ৩॥ সাসুড়ী সা ৮

১. পৃথক হাতের লেখায় মার্জিনের উপরে লিখিত।
২. 'না'-এর পর 'প' লিখতে গিয়ে কেটে 'না' লিখিত।
৩. পাঠে সংশয় রয়েছে। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।
৪. বসন্তবঞ্জনের প্রত্যাশিত সংশোধন 'লাগিল'।
৫. বসন্তরঞ্জনের সংশোধন 'সুইহে'।
৬. পুথিতে 'আতি উল্লসিত মতী সব সখি লআঁ' লিখে বন্ধনী দিয়ে অংশটি বর্জিত বোঝানো হয়েছে।



৭৪খ

মির থানে আনুমতী পাআঁ ॥ আতি উল্লসিত মতী সব সখি লআঁ ॥ যুগতি করিআঁ তবেঁ করিল গমন ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ
॥ ৪ ॥ রামগিরী রাগঃ ॥ রূপকং ॥ আগু জাএ বড়ায়ি হাথত করী লড়ী। পাছে গোআলিনী নৈল দধির চুপড়ী ॥ ধিরে ধিরে যাএ বড়া
য়ি যমুনার ঘাটে.। যাত কাহ্ন মাহাদানী তেজিআঁ সে বাটে ॥ ১ ॥ সব গোআলিনী যাএ বড়ায়ির সঙ্গে ॥ লাস হাস প
রিহাস করি নানা রঙ্গে ॥ ধ্রু ॥ যোল শত গোপীজন করি কোলাহল.। জায়িতেঁ হরষিত মণে গায়িতেঁ মঙ্গল ॥ বড়া ৭৪
য়ির মুখ চাহি সব সখি গোআলিনী। মথুরা লড়িলী বড়ায়ি হআঁ আগুআনী ॥ ২ ॥ কথোখনে গিআঁ যমুনার ৮
ঘাট পাইল.। সম্ভেই যমুনাঘাটে পসার নাম্বায়িল ॥ সম্বাঞিঁ যুগতি করি পুছিল বড়ায়ি.। পার কর মথুরাক ঘাটোআল ক
হী ॥ ৩ ॥ বুলিতেঁ লাগিলী বড়ায়ি শুন ল নাতিনী.। হোর আছে ঘাটোআল লআঁ নাঅখানী ॥ ডাক দেহ চন্দ্রাবলী চিত্তের হরিষে।



৭৫ক

বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ ক্রীড়া[১] ॥ দধির চুপড়ী যমুনার তীরে থুয়িআঁ. । ডাক পাড়ে গোআলিনী চারি পাস চাহিআঁ ॥ বিহাণ আ
ইলাহোঁ এথাঁ বেলা আপার। কতখনে যাইব আহ্মে মথুরার পার ॥ ১ ॥ ঘাটের ঘাটিআল কহি গেল সে ॥ দধির চুপড়ী মোর পা
র করি দে ॥ ধ্রু ॥ নাএর আন্তরে গেলী চন্দ্রাবলী রাহী. । তার পাছে আর যত গোআলিনী সহী. ॥ কথোদূর গিআঁ দে
খিএ একখানী নাএ। সত্বর হয়িআঁ রাহী তার পাস যাএ ॥ ২ ॥ তার থান গিআঁ বোলে রাধা গোআলিনী. । কেহ্ন মনে
পার হয়িব ছোট নাঅখানী ॥ একেঁ একেঁ পার হআঁ যাইব মথুরা. । সব্বাই চড়িলেঁ নাঅ না সহিব ভরা ॥ ৩ ॥
শুন ঘাটিআল নাঅ চাপায়িআঁ ঘাটে. । সব্বা পার কর যাইউ মথুরার হাটে ॥ রাধার বচন শুণী ঘাটিআল হাসে. । বাসলী শি ৮
রে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ প্রকীণ্ণক[২] ॥ লগনী ॥ লঘুশেখরঃ ॥ বোলেন্ত কাহ্নাঞিঁ নাঅ কুলত চাপাআঁ ॥

১. এ-অংশ চিহ্ন দিয়ে মার্জিনের উপরে লেখা।

২. 'প্রকীণ্ণক' পড়া যেতে পারে।



৭৫খ

আইস সব গোআলিনী নাএ চড়সিআঁ ॥ ১ ॥ যমুনা দেখিআঁ মনে ডরায়িলী রাহী ॥ বুইল পার কর আগু মোর সব সহী ॥ ২ ॥ পাঞ্চ গুটী পাট নাঅ গঢ়ন আহ্মার ॥ একেঁ একেঁ সব সখি করি তোর পার ॥ ৩ ॥ দধি দুধ লআঁ যাব মথুরা নগর ॥ সাবধানে সব সখি ঝাঁট পার কর ॥ ৪ ॥ রাধার বচনে কাহ্নাঞিঁ হরষিত মনে. ॥ ঝাঁট পার করায়িল সব সখিগণে ॥ ৫ ॥ সঙ্গে বড়ায়ি করী বোলে গোআলিনী ॥ ঝাঁট পার কর বড়ায়ি খর বড় পাণী ॥ ৬ ॥ তীন ভরা না সহে নাখাণী আহ্মার ॥ কেনমনে
বড়ায়ি লআঁ রাধা হৈবেঁ পার ॥ ৭ ॥ এ বচন শুণী রাধা মন কৈল সার ॥ বুইল ঘাটিআল আগু বড়ায়ি কর পার ॥ ৮ ॥ ৭৫
নাঅত চড়িল যবেঁ একলী বড়ায়ি. ॥ মনের উল্লাসে পার করিল কাহ্নাঞিঁ ॥ ৯ ॥ পাছে পার হয়িতেঁ রাধিকারে বড় ডর ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর ॥ ১০ ॥ দেশাগরাগঃ ॥ ক্রীড়া ॥ যমুনানীরপুরস্য[1] তরৌ ভরনিরীক্ষণাৎ। রাধে পুরন্দরব্যগ্রাৎ[2] ভব মা

১. বসন্তরঞ্জন 'যমুনানারপুরস্য'।
২. বসন্তরঞ্জন 'পুরুন্দরব্যগ্রা'।



৭৬ক

কুরু মে বচঃ॥ ঘাটে মাহাদাণী ল কাহ্নাঞিঁ তোহ্মার কারণে.॥ পার হঅ নাএ রাধা ল সুঝি মোর মাহাদানে॥ ১॥ নাএ চড় রা
ধা ল নাএ না কর ডর॥ আহ্মে কাণ্ডারী শ্রীগদাধর॥ ধ্রু॥ সহ্মা পার কৈলোঁ রাধা তোহ্মার আশে॥ হাসিআঁ বৈস রাধা আ
হ্মার পাশে.॥ ২॥ তোহ্মার আন্তরে রাধা পাতিলোঁ না॥ কাহ্নাঞিঁ প্রবোধিআঁ হাটক যা॥ ৩॥ মথুরা যাইবাক
রাধা কি তোর আশে॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ নিশম্য কৃষ্ণবচনং রাধা দর ভয়াতুরা.।
বিললাপ চ সা কিঞ্চি দুচে চ মধুসুদনং॥ কোড়ারাগঃ॥ রূপকং॥ মোএঁ যবেঁ জাণো কাহ্নাঞিঁ ঘাটে মাহাদানী[1]
বড়ায়িক ছাড়ী কেহ্নে হৈবোঁ একাকিনী॥ কেহ্নে সব সখিজন আগু কৈলোঁ পার.। কাল হআঁ গেল মোরে যৌবন ভার॥ ১॥ কি ভৈল
কি ভৈল বিধি যমুনার ঘাটে॥ কেহ্নে মন কৈলোঁ জাইতেঁ মথুরারা[2] হাটে॥ ধ্রু॥ আবথা করিল মোর যে জগন্নাথে.। পুনরপি প

১. বসন্তরঞ্জন এখানে এক দাঁড়ি চিহ্ন দিয়েছেন।
২. বসন্তরঞ্জন 'মথুরার'।



৭৬খ

ড়িলাহোঁ তাহার হাথে॥ এহা পথে আসি মোএঁ হারায়িলোঁ বুধী॥ আনাথী গোআলী মোক রক্ষা করু বিধী॥ ২॥ পুরুব জর◌ে কৈল
করমের ফলে। জরম লভিল আহ্মে গোআলার কুলে॥ তেঁসি দধি বিকে জায়িতেঁ মথুরার হাটে॥ দুরুজন কাহ্নাঞিঁ সুন এবেঁ পাড়ে ৮
বাটে॥ ৩॥ কর যোড়ী বোলোঁ এবেঁ শুন দামোদর.। জাইবোঁ বড়ায়ির সঙ্গে ঝাঁট পার কর॥ এড়ি যাএ মোকে কাহ্ন
ঞিঁ সব সখিজন। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ বেলাবলী রাগঃ॥ লঘুশেখরঃ॥ পাঞ্চপাটে নাখানী
আহ্মার। আপণেই ধরিলোঁ কাঁঢ়ার॥ ভরা দিআঁ দধির পসার। যাইতেঁ চাহ যমুনার পার॥ ১॥ হের সুন বচ ৭৬
ন আহ্মার॥ বিনি কড়ীএঁ না করোঁ মো পার॥ ধ্রু॥ তোর বোলেঁ সব সখিজনে। পার কইলোঁ হআঁ সাবধানে॥ যবে তোহ্মা ব .বোঁ ৮
মো পার.। বান্ধ[১]দেহ সাতেসরী হার॥ ২॥ দেখিআঁ তোহ্মার মুখচান্দে। যমুনাতে[২] পাতিলোঁ মো ফান্দে॥ এবেঁ বোল সরস বচ◌ে.। ত

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'বান্ধা'।
২. 'যমুনাতে'-এর এ-কার মাত্রার উপরে তোলা।



৭৭ক

বেঁ পার করিবোঁ এখণে ॥ ৩ ॥ তোহ্মাত মজিল মোর মন. । ভিড়ি দেহ আলিঙ্গন দানে ॥ তাত মোর বড় পতিআশে । গাইল বড়ু চণ্ডীদা
সে ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ ক্রীড়া ॥ নাঅ বাহিআঁ যমুনাজল বিশালএ ॥ সরস বচন করি মান শৃঙ্গার বচন আহ্মার পালএ
॥ ১ ॥ ঘাটে ঘাঠিআল তেজ নাগরাল কিসক করহ কচালে ॥ পার কর মোর দধির পসার মথুরা যাইব সকা ৮
লে ॥ ২ ॥ পুন্য নদীকূলে পাপ ঘোসসীএ তোর কমণ আচারএ ॥ পরার তিরীক করসি পরিহাস না জাণ ধর্ম্ম
বিচারএ ॥ ৩ ॥ মদন বাণে দেহ বিদগধ কি মোর নদীকূল য়ে ॥ পাপ পুন্য রাধা দুই না মানিআঁ ধরিবোঁ ৮
তোহ্মাক বলে ॥ ৪ ॥ ধরিবি বলে মরিবোঁ হেলে ঝাঁপ দিআঁ যমুনাএ য়ে ॥ বাত বরুণ সুরুজ সাখিএ বধ দিবোঁ তোহ্মায়েএ ॥ ৫ ॥
কেলি করিতেঁ পরিহাস মরণ ইছসি এ তোর কমণ বেভারএ ॥ উচিত দানঘাট[১] দেহ ল রাধা করিবোঁ যমুনাত পারএ ॥ ৬ ॥ এতে

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'ঘাটদান'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।



৭৭খ

ক সখিজন পার কইলেঁ কৌড়ী নীলেঁ তাহার য়ে॥ আহ্মার থানত দান চাহসি নিলজ বাপ তোহ্মারএ॥ ৭॥ সহ্মার বন্ধক রাখি লোঁ তোহ্মাক পুরহ আহ্মার আসএ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসএ॥ ৮॥ দেশাগ রাগঃ॥ একাতালী[১]॥ প্রথম যৌবন সামী গেলা তুলে ধরী.। মুদিত ভাণ্ডারে কাহ্নাঞিঁ না সাম্বাএ চুরী॥ ধরম দেখিআঁ কর যমুনাত পার.। তোহ্মা প্রতি যোগ নহে যৌবন আহ্মার॥ ১॥ পথে বল না কর নিলজ বনমালী॥ মো কিছু না জাণো শিশু আবালী গোআলী।[২] ধ্রু॥ ঘৃত দধি দুধ মোর ঘোলের পসার.। সব নঠ হএ কাহ্নাঞিঁ ঝাঁট কর পার॥ নাহিঁ চিহ্ন আহ্মা তোহ্মো ৭৭
আইহনের রাণী। কালি ছিলা রাখোআল আজি মাহাদাণী॥ ২॥ ওকুলে মথুরা মাঝে যমুনার নদী। ও আরিতেঁ পার হআঁ বিকিবোঁ দধী॥ ঘাটের ঘাটিআল মোরে ঝাঁট কর পার.। তোর মায় যশোদায় ননন্দ আহ্মার॥ ৩॥ তোহ্মো ত ভাগিনা আহ্মো

১ বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'একতালী'।
২. এই দাঁড়ি চিহ্ন মাত্রাব উপবে তোলা।



৭৮ক

তোহ্মার মাউলানী. । পাপ বচন কেহ্নে বোল চক্রপাণী ॥ এড়িআঁ বিবুধি তোহ্মে থীর কর মন. । গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগ
ণ ॥ ৪ ॥ রামগিরী রাগঃ ॥ রূপকং ॥ অদভুত লাগে তোর সুণিআঁ বচন. । কিসের মুদিত রাধা তোহ্মার যৌবন ॥ পুরুবে তো ৮
হ্মাক আহ্মে পাআঁ বৃন্দাবনে. । রতি উপভোগ কৈল বিসরিলেঁ কেহ্নে ॥ ১ ॥ মো কিছু না জাণো কেহ্নে বোলসি
গোআলী. ॥ বড়ায়ি ভালে জানে তোর প্রিয় বনমালী ॥ ধ্রুং ॥ ঘৃত দধি দুধ তোর করিবোঁ পার. । সব আভরণ ৮
গণ দিবোঁ মো তোহ্মার ॥ সব জন জাণিলেক তোর মোর মেলা । এবেঁ কেহ্নে শশিমুখী কর মোরে হেলা ॥ ২ ॥
না বোল সম্বন্ধ রাধা আহ্মার আগে. । রতির উপসন্ন আহ্মে তোর ভাগে. ॥ ঘাটে ঘাটিআল আহ্মে তোহ্মার কারণে । কি ৮
সেরে বঞ্চহ রাধা প্রথম যৌবনে ॥ ৩ ॥ নাএ চড়সিআঁ রাধা তেজিআঁ কুমতী. । মাঝ যমুনাত হউ তোর মোর রতী ॥ চির ৮



৭৮

৭৮খ

কাল আছো এথাঁ তোর পতিআশে।[১] বাসলী[২] শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪ ॥[৩] দেশাগরাগঃ[৩] ॥ রুপকং ॥ কি মোর ঝগ
ড় পাত যমুনার ঘাটে.। জাইবোঁ ঝাঁট মথুরার হাটে॥ মতি খাআঁ মোরে তোএঁ করসি[৪] ধামালী[৪]। বাপেঁ মাএঁ দিবোঁ তো
রে গালী॥ ১ ॥ নিলজ কাহ্নাঞিঁ তোর বাপে নাহিঁ লাজ॥ মাউলানীক বোলহ হেন[৫] কাজ[৫] ॥ ধ্রু॥ গরু রাখি তো
র কাহ্ন গেলির জনমে.। তেঁসি তোর এসব করমে॥ এবেঁ যমুনার ঘাটে ভৈলা মাহাদাণী॥ দান ছলেঁ বোল ৭৮
পাপ বাণী॥ ২॥ সব সখিজন মোর করি তোহ্মে পারে.। বলে ধরিবাক চাহ মোরে॥ তিরীবধ দিবোঁ মোএঁ
তোহ্মাতে উপরে.। ঝাঁপ দিআঁ যমুনার জলে॥ ৩॥ পাপ তেজ কাহ্ন মোক কর পার.। এথাঁ আছে সংহতী আহ্মার॥ আর না
বুলিহ কাহ্নাঞিঁ হেন পরিহাসে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ॥ চিত্রক লগনী॥ একতালী॥ মনত হরিষ কর

১. মাত্রার উপরে দাঁড়ি চিহ্ন তোলা।
২. 'বাবসলী' লিখে দ্বিতীয় 'ব' কাটা।
৩. এ-অংশ ফটোতে ওঠেনি। বসন্তরঞ্জনের পাঠ নেওয়া হল।
৪. এ-অংশ ফটোতে ওঠেনি বসন্তবঞ্জনের পাঠ নেওয়া হল।
৫. এ-অংশ ফটোতে পুরো ওঠেনি। বসন্তবঞ্জনেব সংশোধিত পাঠ 'হেন [স অ] কাজ'। এই সংশোধন অপ্রয়োজনীয় মনে হয়।

অথ নৌকাখণ্ডঃ



৭৯ক

ঈষত হাসিআঁ। আপণ ইছাএ রাধা নাএ চড়সিআঁ॥ মাঝ নাঅত রাধা ওলাহ পসার.। পার কইলেঁ কৌড়ী লইব তোহ্মার॥ ১॥
আহ্মার বচন রাধা না করহ আন॥ আপণে কাণ্ডার ধরিল দেব কাহ্ন॥ ধ্রু॥ আহ্মঠ হাথ নাঅখানী তোর পাঁচ পাটে। আনেক যতনে ৮
আণি চাপাইল ঘাটে॥ ধিরেঁ ধিরেঁ কাহ্নাঞিঁ মো আইলোঁ নিকটে। নিহুড়িআঁ চাহোঁ পাণি লইছে মোকটে॥ ২॥
ডরে মোর কাহ্নাঞিঁ শরীর কাম্পএ॥ সাধ নাহিঁ পার হয়িতেঁ হেন ভাঙ্গা নাএ॥ ধ্রু॥ আবুধ গোআলিনী না বুঝ ৮
সি কাজ। এহি নাএ পার করোঁ সকল রাজ॥ পসার ণাম্বাআঁ থোহ ডহরার মাঝে.। পাণি ফুটি সিঞ্চ তোহ্মে ৮
না করিহ লাজে॥ ৩॥ বাহিআঁ নিবোঁ নাঅ উভ কেরোআলে॥ নিমিষেক নহিবেক চাপায়িবোঁ কূলে॥ ধ্রু॥ নটক কাহ্নাঞিঁ সু
ন মোর সত্যবাণী.। পসার ণাম্বাইতেঁ নাএ নাহিঁ ঠায়ি খানী॥ যমুনার ঢেউ দেখী[1] হালএ পরাণী। কার বাপেঁ সিঞ্চিবেক আ

১. পুথিতে 'খ'-তে ই-কার এবং ঈ-কার দুইই ব্যবহৃত হয়েছে।



৭৯খ

ধ নাঅ পাণী ॥ ৪ ॥ ঘাটে ঘাটিআল হআঁ হেন তোর কাজ.। ভাঙ্গাঁ নাএ পার হৈতেঁ না বাসসি লাজ ॥ ধ্রু ॥ মুগধী গোআলিনী কা
জ না বুঝসি.। কোণহোঁ জরমেঁ নাএ পার নাহিঁ হসি ॥ নাঅ পাতিল আহ্মো তোহ্মার কারণে ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ॥ ৫ ॥
ঘরক যাহ রাধা যদি না হইবেঁ পার ॥ দানের আন্তরে দেহ সরস শৃঙ্গার ॥ ধ্রু ॥ শৌরীরাগঃ[১] ॥ রুপকং ॥ আনেক য
তনে নাঅ গঢ়িলেঁ। জীবার আন্তরে ঘাটে পাতিলেঁ ॥ যমুনার জলে লৈলেঁ আধিকার.। সকল লোকেরেঁ করসি পা ৮ ৭৯
র ॥ ১ ॥ কেহ্নে বোলহ মোরে মিছা বচন ॥ নাঅ পাতিলী আহ্মার কারণ ॥ ধ্রু ॥ সহ্মা কইলেঁ পার আপণ মনে
। আহ্মার বেলে বোলহ হেন কেহ্নে ॥ শকত আছিল নাঅ এখনে.। এখনে ভাঁগিল সে না কেহ্নমনে ॥ ২ ॥ বুঝিতেঁ নারোঁ মো তো
হ্মার মনে। অন্তর হালএ তোর বচনে ॥ সরূপ কহ যবেঁ কহ বনমালী.। তবেঁ তোর নাএ চড়ে গোআলী ॥ ৩ ॥ ভাল নাঅ নাহিঁ য

১. পুথিতে 'শৌরীরাগঃ'। বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'গৌরীরাগঃ'। ইতিপূর্বেও একাধিক গীতে 'শৌরীরাগ'-এর উল্লেখ পাওয়া গেছে। সুতরাং এটি লিপিকরের ভুল না হতেও পারে।



৮০ক

বেঁ তোহ্মার.। তবেঁ কেহ্নে নৈলেঁ[১] এ আধিকার ॥ কিছু লাজ নাহিঁ তোহোর বদনে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ॥ ৪ ॥ দেশাগরাগ ঃ ॥ রূপকং ॥ মৃগমদ কুচযুগ গগন মাঝার.। তহিত নক্ষত্রগণ গজমতীহার ॥ তাত তিখ নখরেখ চান্দের আকার। দেখিআঁ সর স চিত্ত মজিল আহ্মার ॥ ১ ॥ দেখিআঁ রূপ যৌবন তোহ্মার ॥ যমুনাজলে লৈল আধিকার ॥ ধ্রু॥ ষোলশত ৮ গোপীমাঝেঁ তোহ্মে আগুআন.। ষোলশত কুত ঘাটে মোর মাহাদান ॥ শুন সুন্দরি মোর বোল পরমান.। হএ নহে তত্ত্ব রাধা লোকমুখেঁ জাণ ॥ ২ ॥ শুন ল সুন্দরি রাধা পাঞ্জীর বিচার.। হের দধি ঘৃত দুধ ঘোলের প ৮ সার ॥ ভাগু মাথে ষোল পণ দান আহ্মার ॥ বাহুর বলয় নিবোঁ সাতেসরী হার ॥ ৩ ॥ নিজ হিত চন্দ্রাবলী মনে পরিভায়.। তোর বস ভৈল ত্রিভুবনের বাঅ[২] ॥ সুন্দর কাহ্নক রাধা দেহ আলিঙ্গন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ॥ ৪ ॥ রামগিরীরা

১. পুথিতে 'নৈলেঁ', সম্ভবত সঠিক পাঠ হবে 'লৈলেঁ'।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'রাঅ'।



৮০খ

গঃ ॥ আঠতালা[১] ॥ বসসি তোঁ আরে কাহ্ন সজন সমাজে.। শুণিআঁ কি বুলিব তোহ্মারে সব রাজে॥ পাপ পুণ্যের কাহ্ন করহ বি
চার। কোমণ পরা;ণ[২] কাহ্নাঞিঁ আছে পরদার॥ ১॥ বুঝিল বুঝিল কাহ্নাঞিঁ চরিত তোহ্মার॥ নির্ম্মল শরীরে কেহ্নে কর পর
দার॥ ধ্রু॥ ক্ষত্রিয় মারিআঁ তোহ্মে নিক্ষত্রি কইলেঁ.। আপণার মুখে তোহ্মে আপণে কহিলেঁ॥ ঘাটে দানী
হআঁ তোএঁ করসি সংঘট.। তিরীত উপর এবেঁ তোর মুনিষট॥ ২॥ আহ্মার আইহন বীর ময়মত হাথী.। ৮০
দোষ পাইলেঁ নাকেঁ কানে করে সাথী[৩]॥ তাহাক না মানি মোরে গেল তোর মন.। গাইল বড়ু চণ্ডীদাস ৮
বাসলীগণ॥ ৩॥ পাহাড়ীআ রাগঃ॥ প্রকীর্ণ্ণ[৪]॥ লগনী॥ একতালী॥ বচনেক বোলোঁ শুন চন্দ্রাবলী রাণী॥ যাবত পব ৮
নে ঢেউ নাহিঁ বান্ধে পাণী॥ ১॥ তাবত তোহ্মাক পার করোঁ না বাহিআঁ॥ দধির পসার নাএ চড়াহ আসিআঁ[৫]॥ ২॥[৬]

১. বসন্তরঞ্জন 'আট তালা'।
২. বসন্তরঞ্জনের প্রত্যাশিত সংশোধিত পাঠ 'পুরাণে'।
৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'সাতি' (শাস্তি এই অর্থে)
৪. বসন্তরঞ্জন 'প্রকীর্ণ্ণ'।
৫. পুথিতে 'সিআঁ' লিখে মার্জিনের নীচে 'আ ১' লিখিত।
৬. এখানে 'না জানিআঁ' লিখে বন্ধনী দেওয়া (অংশটি বর্জিত সেই অর্থে)।



৮১ক

১ আহ্মাক ছাড়িআঁ পার সব সখি গেলা ॥ হাট উখুড়িবে প্রচুর ভৈল বেলা ॥ ৩ ॥ হেন গুণী মনত চড়ি
লী রাধা নাএ ॥ দধির চুপড়ী রাধা থুইল উতরাএ ॥ ৪ ॥ না জাণিআঁ তত্ব চড়িতেঁ বুইলোঁ[২] নাএ ॥ হেন ভাঙ্গা নাএ চড়িতেঁ না জু
আএ ॥ ৫ ॥ এভোঁহো সুন্দরি রাধা মনে কর সার ॥ ও পার জাইবেঁ কিবা থাকিবেঁ এপার ॥ ৬ ॥ ঝাঝর
নাঅ মাঝত লএ পাণী ॥ হেন নাঅ তোহ্মার বচনে চক্রপাণী ॥ ৭ ॥ একলী চড়িলোঁ আর নাম্বায়িলোঁ পসা
র ॥ আতি সাবধানে কাহ্নাঞিঁ কর মোরে পার ॥ ৮ ॥ আহ্মার বচন শুন আইহনের রাণী. । বুম্বুকে উথ
লে জল ঝাঁট মার পাণী ॥ ৯ ॥ সত্বর হআঁ রাহি থাক মাঝ নাএ ॥ এখনে করিবোঁ[৩] পার নাহি কিছু ভএ ॥ ১০ ॥ মাঝ যমুনা
ত বড় বাত ভআঁ গেল ॥ পর্ব্বত সমান ঢেউ নাঅত লাগিল ॥ ১১ ॥ বাহা বাহা করি তবেঁ রাধিকা ফুকরে ॥ বারেক কর মোর

১. 'তত্ব চড়িতেঁ বুইলোঁ নাএ. ।' লিখে বন্ধনীভুক্ত করা (বর্জিত বোঝাবার জন্যে)।
২. এখানে 'ব' লিখতে গিয়ে কেটে দেওয়া হয়েছে।
৪. 'ভয়' লিখে এখানে কেটে দেওয়া হয়েছে।



৮১খ

পরাণ উদ্ধার[1] ॥ ১২ ॥ আকাস পরসি যবেঁ ঢেউ আইসে ॥ রাধার বদন চাহী কাহ্নাঞিঁ হাসে ॥ ১৩ ॥ কি বুধি করিবেঁ রাধা কোণ ৮
পরকার ॥ মাঝ যমুনাত নাঅ না চলে আহ্মার ॥ ১৪ ॥ না জাণো দিশ বিদিশ লাগে বড় ডরে ॥ তিরী বধ দিবোঁ কাহ্নাঞিঁ তো ৮
হ্মার উপরে ॥ ১৫ ॥ দশনেত তৃন করি বোলোঁ মো তোহ্মারে ।॰ যেই চাহ্ সেহি দিবোঁ কর মোরে পারে ॥ ১৬ ॥ সা
বধান হআঁ মো বোল শুন রাহী ॥ তোহ্মে আহ্মে আছি এথাঁ আর কেহো নাহীঁ ॥ ১৭ ॥ দুতরে তারিবোঁ তো ৮১
ক না করিহ ডর ॥ সরস শৃঙ্গার দেহ নাএর ভিতর ॥ ১৮ ॥ ধারেঁ ঝরেঁ রাধিকার নয়নের পাণী ॥ আধিক ক
রুণা করে চন্দ্রাবলী রাণী ॥ ১৯ ॥ কাহ্নের বচনে রাধা পড়িলী তরাসে ॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ২০ ॥ অথ ৮
রাধে পুরে পয়ঃ পুরোভব[2] কৃতে দরে. । কুরু প্রাণ পরিত্রাণ কারণং বচনং মম ॥ রামগিরী রাগঃ ॥ আঠতালা ॥ নাঅ খে ৮

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'উদ্ধাবে'।

২ পুররোভব লিখে প্রথম 'র' কাটা। বসন্তরঞ্জন 'পুরোদ্ভব'।



৮২ক

আইলোঁ রাধা না পায়িলোঁ কূল। যমুনাক মান রাধা ফুল সিন্দুর॥ বাতকোঁঅরক মান সাতেসরী হার.। কাহ্নাঞিঁকে মান রাধা সর স শৃঙ্গার॥ ১[1]॥ পাঞ্চ পাটের নাঅ মহ্বায়িল বাএ॥ নিষধিতেঁ আল রাধা চঢ়িলা নাএ॥ ধ্রু॥ তোর দৈব দোষে রাধা বহে হেন বাএ। একুলওকুল দুঈহো নাহিঁ চলে নাএ॥ নাঅ বাহিতেঁ মোএঁ হরিলোঁ শকতী। নাঅত চঢ়িলা রাধা আপণ কুমতী॥ ২॥ তোর রূপ যৌবনে মোহিত জগতনাথ। নাঅ বাহিতেঁ নাহিঁ চলে দুঈ হাথ॥ অবল হৈলোঁ তোর সখি করি পা ৮
রে.। অধর আমিআঁ দেহ বল হউ মোরে॥ ৩॥ ভুজে ভিড়ি আলিঙ্গন দেহ একবার.। চিত্তের হরিষে কাহ্না ৮
ঞিঁ করু তোরে পার॥ বিমতী তেজিআঁ মোর ধর এ বচন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ ভৈরবীরাগঃ॥ এক তালী॥ মনগমনে চলে নাখানী তোহ্মার.। আপণে কাহ্নাঞিঁ তাত ভৈলা কাণ্টার॥ নাঅত চঢ়িলোঁ কাহ্ন তোর সত্য বোলে.।

১. '১' মাত্রাব উপর তুলে লিখিত।



৮-২খ

মাঝ যমুনাত তোহ্মে না করিহ বলে॥ ১॥ পার কর নারায়ন বড়ায়ির সঙ্গে জাইবোঁ॥ যমুনাত পার হয়িলেঁ আলিঙ্গন দিবোঁ॥ ধ্রুং॥ সাত ঘ
টি গেল হএ দুঅজ পহর। গোঠে হৈতেঁ আসিবে গোআল মোর ঘর॥ ঘরে না দেখিআঁ বড় খঙ্গায়িবে মোরে। দয়া ধরম কি না বসে তোহ্মারে
॥ ২॥ গোসাঞ[১] সোঁঅরি কাহ্নাঞিঁ ঝাঁট বাহ নাএ.। মাঝ যমুনাত বহে খর বড় বাএ.। যমুনার জলে টলবল করে না
এ.। চমকী চমকী উঠি মোর প্রাণ জাএ॥ ৩॥ ষোলশত গোপী 'মোর রহি চাহে বাটে। মোহোর করমে নাএ ভাঁগি ৮-২
ল পাটে॥ একবার রাখ কাহ্নাঞিঁ আহ্মার জীবন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ গুজ্জরীরাগঃ॥ যতিঃ.॥
আতি বড় গরুঅ তোহ্মার পয়োভার.। তাহার দুঅজ আর গজমুতীহার॥ সংসারের মাঝে রাধা দুলহ জীবন.। হার পেলাহ পাতল
হউ তন॥ ১॥ খর সোঁত পাণী রাধা বড় বহে বাএ॥ এহাতে ধরহ রাধা আহ্মার উপাএ॥ ধ্রুং॥ আয়র গরুঅ তোর নিতম্ব জঘন.।

১. বসন্তরঞ্জন 'গোসাঞিঁ'।



৮৩ক

তাহাত বান্ধিল রাধা কনক রসন ॥ বান্ধন খসাআঁ রাধা পেলা আভরণ। সংশয় বেলাতে তবেঁ কিসকে যতন ॥ ২ ॥ গাঅ বেঢ়িল তোর দীঘল
বসনে.। তীন ভাগ চিরী তাক পেলাহ এখনে ॥ আঅর পেলাহ রাধা দধির পসারা। কিছু পাতল হউ মোর নাঅভরা ॥ ৩ ॥ পাঞ্চ পাটের ৮
নাঅ গাতর ভরা.। হৃদের কাঞ্চুলী রাধা যমুনাত পেলা ॥ তবে সুখেঁ পার হৈবেঁ এহি ভাঙ্গা নাএ। বাসলী শিরে বন্দী চণ্ডী
দাস গাএ ॥ ৪ ॥ কৃষ্ণস্য বাচমাচম্য রাধা দরভয়াতুরা.। তত্যজ যমুনানীরে ভূষণং বসনন্তমোঃ ॥ ভাঠিআলী রা ৮
গঃ ॥ লঘুশেখরঃ ॥ দণ্ডকঃ ॥ যবেঁ রাধা গোআলিনী পাতল[১] কৈল গাএ ॥ হে হে লহে ॥ তবেঁ হিঅ হিঅ বুলী কাহ্ন
বাহে নাএ ॥ হে হে লহে লহে ॥ ১ ॥ আকাশের তারা যেন ছুটি গেল নাএ ॥ অধ নদী গেলেঁ পুণি বহে খর বাএ ॥ ২ ॥ রাধাএঁ বুলিল[২] কাহ্ন
ঝাঁট বাহি[৩] যা ॥ ঢেউ দেখি মোর হালে সব গা ॥ ৩ ॥ দুতরত পার কর একবার কাহ্ন ॥ পার হৈলেঁ তোর বোল না করিবোঁ আন ॥ ৪ ॥

১. 'পাততল' লিখে দ্বিতীয় 'ত' কেটে দেওয়া হয়েছে।
২. 'বুলিলয়' লিখে 'য়' কেটে দেওয়া হয়েছে।
৩. 'বহি' লিখে ব-এর আকার মাত্রার উপর তোলা।



৮৩খ

নাঅ টলবলাএ আধিকে দামোদর ॥ দুগুন বাঢ়িল রাধিকার মণে ডর ॥ ৫ ॥ কাহ্নের মনত ভৈল মদনবিকার ॥ ছল করি টালিলেক
রাধার পসার ॥ ৬ ॥ তখন ছাড়ায়িল ঘৃত দধি ঘোল ॥ ডর পায়ি রাধা কাহ্নাঞিঁকে মাঙ্গে কোল ॥ ৭ ॥ কোলে কর কাহ্নাঞিঁ বড়ায়ি
জুনী জাণে ॥ বড়ায়ি জাণিলে জাণে কংস আইহনে ॥ ৮ ॥ এ বোল সুণিআঁ কাহ্নাঞিঁ[১] মনের হরিষে। নাঅ ডুবায়িআঁ রাধা কো
লে করি ভাষে ॥ ৯ ॥ আলিঙ্গন পাইল কাহ্নাঞিঁ রাধার তরাসে ॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ॥ ১০ ॥ কো ৮৩
নড়া[২] রাগঃ ॥ লঘুশেখরঃ ॥ দধি দুধ নঠ কৈলেঁ কাহ্নাঞিঁ ল মোর ডুবায়িলেঁ পসার ॥ বলে জলে কোলে কৈলে কাহ্নাঞিঁ ল
কৈলেঁ বড়ই খাঁখার ॥ ১ ॥ সব সখি দেখে মোর কাহ্নাঞিঁ ল ॥ না তুলিহ জলের উপর[৩] ॥ ধ্রু ॥ যত ছিল মনে তোঁর চিরকাল মনোর
থ ॥ তাহার কারণে[৪] কৈলেঁ কাহ্নাঞিঁল[৫] মোর মরণের পথ ॥ ২ ॥ যে কর সে কর তুঞিঁ[৬] মোরে জলের ভিতর ॥ হেরি সব সখিজন ॥ ২ ॥ কাহ্নাঞিঁ
ল[৭] দেখে তাক মোর ডর ॥ ৩ ॥

১. 'কাহ্নাঞিঁ ৩' মার্জিনের উপর তোলাপাঠে লিখিত।
২. 'ন' মার্জিনের বাঁদিকে লিখিত। বোধ হয় 'কোড়া' লিখে পরে 'কানড়া' লিখেছেন লিপিকর। বসন্তরঞ্জন 'কোড়া'।
৩. 'ভিতর' লিখে কেটে দিয়ে মার্জিনের নীচে 'উপর ৬' লিখিত।
৪. এ-কার মাত্রার উপরে তোলা।
৫. চিহ্ন দিয়ে মার্জিনের নীচে '১ কাহ্নাঞিঁল' লিখিত।
৬. 'তুঞিঁ' মার্জিনের নীচে (চিহ্ন-দিয়ে) লিখিত। বসন্তরঞ্জন এরপর 'কাহ্নাঞিঁল' যোগ করেছেন।
৭. চিহ্ন দিয়ে মার্জিনের নীচে '২ কাহ্নাঞিঁল' লিখিত।



৮৪ক

কি বা সুখ পাইলেঁ তোহ্মো[১] এহা জলের ভিতর॥ গাইল বড়ু চণ্ডীদাস[১] দেবী বাসলীবর॥ ৪॥ রামগিরী রাগঃ॥ আঠতালা॥ রাধিকা বাচমাচম্য রসাবেশবশো হরিঃ। পয়োন্তর গতামেতাং চিরমেবমধীরয়ৎ[২]॥ দৃঢ় ভুজযুগে ধরি কৈল আলিঙ্গনে। রাধার বদনে কাহ্নাঞিঁ কইল চুম্বনে॥ কুচ কনক কমল কোরক আকার.। ঘন ঘন মরদিল কাহ্নাঞিঁ রাধার॥ তখন পাইল কাহ্নাঞিঁ যতেক হরিষে॥ তাহাক বুলিতেঁ নারী সকল বএসে॥ ধ্রু॥ নাগর সুন্দর কাহ্নাঞিঁ কৈল নখঘাত। তখণে[৩] গুণিল রাধা মনে পাঞ্চসাত॥ রাধার মনত তবেঁ জাগিল মদন। উরস্থলে কৈল রাধা দৃঢ় আলিঙ্গন॥ ২॥ ধীরেঁ ধীরেঁ পরসিআঁ রাধার জঘন.। সরূপেঁ সফল কাহ্নাঞিঁ মানিল জীবন॥ রাধার নিতম্বে কাহ্নাঞিঁ দিল ঘন নখে॥ চমকি করিল রাধা আতি রতিসুখে॥ ৩॥ জলের কারণে ভৈল বিলম্ব সুরতী.। তাতে জগন্নাথ[৪] পাইল আধিক পিরিতী॥ তবেঁ রাধিকাক

১. মাত্রার ঠিক উপরে একটি দাগ দেওয়া হয়েছে কেন বোঝা গেল না।
২. বসন্তরঞ্জন 'চিরমেবমধারযৎ'।
৩. মনে হয় লিপিকর এখানে '১॥' ভুল করে দেননি।
৪. 'জগন্নাত' লিখে 'ত' কেটে মার্জিনের নীচে 'থ৭' লিখিত।



৮৪খ

কৈল যমুনার পারে। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবরে॥ ৪॥ অধুনা যমুনামধ্যে কৃষ্ণেন হৃতদূষণাং। বিলোক্যজ[1] রাধামিদং বচনমাদ ধি[2]॥ রামগিরীরাগঃ॥ রূপকং॥ খদিরকুসুমমালা আউলাইল চিকুরে.॥ হৃদয়ের মাঝে তোর কেহ্নে নাহিঁ হারে॥ ১॥ তাক দেখি না তিনী মো পাইলোঁ উল্লালে॥ বড় ভাগে হৈলা পার যমুনার জলে॥ ধ্রু॥ ভাঁগিল বলয় তোর নাহিঁক বসনে॥ হেন ৮ বুঝোঁ জলে তোর বিগুতিল কাহ্নে॥ ২॥ কুচে নখরেখ তোর নিরস আবরে॥ সব বিপরিত দেখোঁ দেহভারে ৮৪
॥ ৩॥ সরূপ বচন কহ আহ্মার থানে॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে॥ ৪॥ কহ্নগুজ্জরী রাগঃ॥ রূপকং॥ তোক ছাড়ী বড়ায়ি কেমনে জায়িবোঁ ঘর.। হেন চিন্তি চড়িলোঁ মো না-এর উপর॥ কথো দূর খেআইলে নাঅ চক্রপাণী। ঝাঝ র নাঅ নৈল চারি পাসে পাণী॥ ১॥ বড়ায়ি বড় ভয় পাইলোঁ যমুনার জলে॥ পার কৈল মোকে ভালে কাহ্নাঞিঁ গোআলে॥ ধ্রু॥

১. বসন্তরঞ্জন 'বিলোক্য জরতী'।
২. বসন্তরঞ্জন 'বচনমাদধে'।



৮৫ক

গাতর ভরা[1] রাধা পেলা আভরণে। পাণি ফুটি মার আহ্মাক বুইল কাহ্নে॥ আচম্বিত খরতর বাহিলিক[2] বাঅ.। মাঝ যমুনা
ত ডুবিআঁ গেল নাঅ॥ ২॥ ডুবিআঁ মরিতোঁ যবেঁ না থাকিত কাহ্নে.। আহ্মা লআঁ সান্তরিআঁ রাখিল পরাণে॥ এবার কাহ্নাঞিঁ
বড় কৈল উপকার.। জরমেঁ সুঝিতেঁ নারোঁ এ গুন তাহার॥ ৩॥ আঅর বড়ায়ি মোর উপজিল ডরে। প
সার ডুবিল মোর জলের ভিতরে॥ কোণ পরকারেঁ আজি জাইবোঁ নিজঘর.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলী
বর॥ ৪॥ কোড়ারাগঃ॥ প্রকীর্ণ্ন লগনী[3]॥ দশুকঃ॥ রাধার বচন শুণীআঁ বড়ায়ি বুলিল সব সখিজনে॥
ডুবিল রাধার সকল পসার ঘর জাইবে[4] কেন মনে॥ ১॥ সকল সখিএঁ যুগতী করিআঁ মণত করিল সার॥ আপণ আপণ
দধি দুধ দিআঁ রাধার কৈল পসার॥ ২॥ বড়ায়ি রাধা আর সখিগণ চলিলা মথুরা পুরে॥ ঘৃত দধি দুধ ঘোল বিচিআঁ জা

১. 'ঢ' লিখে কাটা।
২. বসন্তরঞ্জন 'বাহিলেক'।
৩. বসন্তরঞ্জন 'প্রকীর্ণ্ন লগনী'।
৪. 'জাইবে'-এর এ-কার মাত্রার উপরে তোলা।



৮৫খ

ইতেঁ মন কৈল ঘরে॥ ৩॥ বড়ায়ি রাধা আর সখিগণ মেলিআঁ কতহো খনে॥ যমুনা নদীর ঘাটত গিআঁ নাঅ চাহিলা
ন্ত কাহ্নে॥ ৪॥ জলতে গুপতে রাখিআঁ ছিল আর বড় নাঅ কাহ্নে॥ তাহাত চড়াআঁ একই বারে পার কৈল গোপীগণে॥ ৫॥
আঞ্জলী বান্ধিআঁ সম্মারে কাহ্নাঞিঁ বুইল বিনয় বচনে॥ হেলা না ছাড়িহ আম্মাক প্রতি খণ্ডী সব দোষ
গুণে॥ ৬॥ হেন শুণিআঁ বুইল রাধা কাহ্নের চরণ ধরী॥ পুরুবেঁ নিলেঁ মোর আলঙ্কার যত কিছুই না ৮ ৮৫
দেহ মুরারী॥ ৭॥ সদয় হৃদয় হআঁ কাহ্নাঞিঁ দিল রাধার আভরণ॥ সব সখিজনে ঘরক গেলা হআঁ হর
ষিত মন॥ ৮॥ আপণ ঘরক গেলা কাহ্নাঞিঁ বন্দিআঁ বড়ায়ির পাএ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ বড়ু চণ্ডীদাস গাএ॥
॥ ৯॥ বৃদ্ধয়া সহিতা রাধা গেহং গত্বাভিমন্যবে.। জগাদ যমুনাপারগমনা যোগ্যতাশতং॥ ১॥ ততোভিমন্যুনা[১]মোহো ৮

[১]. বসন্তরঞ্জন 'ততোঽভিমন্যুনা'।



৮৬ক

নিষিদ্ধা মথুরাগতৌ.। চক্রে প্রাবৃষি তক্রাদি বিক্রয়ং গৃহ এব সা॥ ২॥ ইতি নৌকাখণ্ডঃ সমাপ্তঃ॥ ❋ ॥ ঘট্টাদান খণ্ডঃ॥ ❁[১]॥
অথ ভারখণ্ডঃ॥ অথ রাধা বসাবেশবশীকৃতমনা হরিঃ॥ পুনস্তল্লাভলোভেন জগাদ জরতীঞ্চিরাৎ॥ মালবরাগঃ॥ রূপকং
॥ চিত্রক লগনী॥ দণ্ডকঃ॥ চির দিন নাহিঁ রাধিকার দরশনে॥ তে কারণে বড়ায়ি থীর নহে মনে॥ ১॥ চি
ন্তিতেঁ দুগুণ ভৈল হৃদয়ে মদনে॥ এবেঁ তাক আণী মোর রাখহ জীবনে॥ ২॥ যতন করিআঁ তাক রাখে আইহ
নে॥ তার মাঅ রাধিকারে চাহে খনে খনে॥ ৩॥ এতেকেঁ তাহাক আহ্মে আণিতেঁ না পারী॥ আপণে উপাঅ ৮
মোক বোল তোহ্মে হরী॥ ৪॥ উপস্থিত ভৈল বড়ায়ি শরত সমএ॥ তড় পথেঁ এবেঁ লোক মথুরাক জাএ॥ ৫॥ এবেঁ তথাঁ কা ৮
হ্নাঞিঁর নাহিঁ আধিকার॥ হেন বুলী রাধা নেহ যমুনার পার॥ ৬॥ রাধিকারে নিব আহ্মে যমুনার পার॥ এথাঁ করিবোঁ কাহ্ন

১. এই ধরণের ফুলের চিত্র এঁকে একটি খণ্ডের সমাপ্তি বোঝানো হয়েছে।



৮৬খ

কোণ পরকার ॥ ৭ ॥ সরূপ করিআঁ কাহ্ন কহ মোর থানে॥ তবেঁ রাধিকারে আণো হরষিত মনে॥ ৮ ॥ যমুনার পথে আহ্মে ভার সজাইআঁ॥ থাকিব পথের মাঝে মজুরিআ হআঁ॥ ৯ ॥ রাধিকারে বুলিহ বিবিধ পরকার॥ সে যেহ্ন আহ্মাক বহাএ দধি ভার॥ ১০ ॥ ভাল বুইলেঁ কাহ্নাঞিঁ চল তোহ্মে ঝাঁটে॥ আহ্মে রাধা লআঁ যাইউ মথুরার হাটে॥ ১১ ॥ এহি পরকা রেঁ তোর পুরিব আশে॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ১২ ॥ কোড়ারাগঃ ॥ ক্রীড়া ॥ জরতী বাচমাচ ৮৬
ম্য মাধবো বিহিতত্বরঃ। ভারদণ্ডাদিসামগ্রী বচনাযোগ চক্রমে॥ মাঝ বৃন্দাবন গিআঁ কাহ্নাঞিঁ গোআল.।
চামড় গাছের বাছি[১] কাটিলেক ডাল[২]॥ দুঈ পাশেঁ ছুচ করী[৩] মাঝেঁ পুষ্ট করী.। বাঁহুক সজাএ ভাল দেব মুরারী॥ ১ ॥ রাধার কারণে ৮
কাহ্নাঞিঁ আল বেথিল মদন॥ ভার সজ করিবারে করিলান্ত মন॥ ধ্রু॥ সুচাঁছে চাঁছিল ভার দুঈ মুঠী। দুঈ পাশে নিরমি

১. 'বাছি' চিহ্ন দিয়ে মার্জিনের নীচে তোলাপাঠে লিখিত।
২. 'গা' লিখে কেটে দিয়ে 'ডাল' লিখিত।
৩. 'করী^২' চিহ্ন দিয়ে মার্জিনের নীচে তোলাপাঠে লিখিত।



৮৭ক

ল শুশোভন গুঠী॥ ঝাওএঁ ঘসিআঁ তাক করিল চিকণ' বাঁহুক সংপূন্ন হয়িল আতী শুশোভন॥ ২॥ নালিচা কাটিআঁ কা ৮
হ্নাঞিঁ মাঝ জলে থুইল.। বার পহর হয়িলেঁ তাহাক তুলিল॥ সুখায়িআঁ বাছিআঁ পাট করিল সুসর। চারীগুণ দড়ী পাকাই
ল দামোদর॥ ৩॥ সুদৃঢ় বন্ধনে কৈল দুয়ি শিকিআ। তলত গাঁথিল তার দুগুটি বেগুআ॥ বাহুক যোড়ি
আঁ গেলা যমুনার পারে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবরে॥ ৪॥ দেশবরাড়ীরাগঃ॥ লঘুশেখরঃ॥
অথাভিমন্যুজননী[১] জরতী রজনীক্ষয়ে.। ইদমাহ হৃতছদ্ম[২] পদ্মনাভ হিতাশয়া॥ আনেক প্রকারেঁ মোএঁ বুই
লোঁ রাধারে.। দধি দুধ লআঁ জায়িতেঁ মথুরা নগরে॥ হাটক না জাএ মোক বোলে ধিক বাণী.। রাজার কোঁঅরী ভৈলী আইহনের
রাণী॥ ১॥ দেখ আইহনের মা রাধার চরিতে[৩]। গোআলের কাম ছাড়ী করে বিপরীতে॥ ধ্রু॥ গোআলের কুলে রাধা জরম

১. বসন্তরঞ্জন 'জননীং'।
২. বসন্তরঞ্জন 'কৃতচ্ছদ্ম'।
৩ 'চ ৭' তোলাপাঠে মার্জিনের নীচে লিখিত।



৮৭খ

লভিআঁ। দধি বিকে না জাএ থাকএ বসিআঁ॥ বিধি না লিখিত তার কপালের ভাতে.। সত্যেঁ আইহন মাঅ[1] কহিলোঁ তোহ্মাতে॥ ২॥
দিনে দিনে সঞ্চিত ভৈল বিথর দহী.। ডাক দেওঁ মোএঁ সব গোআলিনী সহী॥ আপণে বহুক বোল হাট জায়িতেঁ তোহ্মে॥ এক ৮
বারে সহ্মা[2] লআঁ জাইব আহ্মে ॥ ৩॥ এ বচন মনে ভাবি আইহনের মা.। রাধিকারে বুইল বড়ায়ির সঙ্গে যা
॥ ঘরক থাকিতেঁ চাহ কিসের আশে। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ অথাভিমন্যুজননীদত্তং ভু[3]
রি পয়োদধি। আদায় জরতীমাহ রাধা দরভয়াতুরা॥ গুজ্জরীরাগঃ॥ যতিঃ॥ সব সখিজন মেলি বড়ায়ি[4] ৮৭
র ঠায়ি.। বিনয় করিআঁ বোলে চন্দ্রাবলী রাহী॥ সেমনে লইআঁ যাহা যমুনার পার.। যেহ্ন লাগ না পাএ কাহ্নাঞিঁ আহ্মা
র॥ ১॥ সাসুড়ীর বোল সুনি[5] ডরায়িলী রাহী॥ পসার সজাআঁ লৈল ঘৃত ঘোল দহী॥ ধ্রু॥ দধি বিকে মথুরা নগরী জাএ

১. 'মাঅ'এর 'অ' মার্জিনের উপব 'অ১' দিয়ে লিখিত।
২. এখানে 'আ' লিখে কেটে দিয়ে তাবপব 'সহ্মা' লেখা হয়েছে।
৩. বসন্তবঞ্জন 'ভুঁ'।
৪. পাতার ডানদিকে কোণাকুণি উলটো করে 'শ্রীগুণবাজ খাঁ' লিখিত।
৫. 'বোলে' লিখে 'ল'এর এ-কার কাটা। 'সুনি' তোলাপাঠে, চিহ্ন দিয়ে মার্জিনের নীচে লিখিত।



৮৮ক

রাধা। এবার পন্থথ[১] কেহো না কৈল বাধা॥ হরিষেঁ পাইল রাধা যমুনার পার। আতি বড় শ্রম পাআঁ নাম্বায়িল পসার॥
২॥ সাবধানে সুন বড়ায়ি বচন আহ্মার.। বহিতেঁ না পারোঁ এহা গরুঅ পসার॥ শরতে[২] সমএ রৌদ সহিতেঁ না পারী.। এভোঁ বড়
দূর আছে মথুরা নগরী॥ ৩॥ এক মজুরিআ আন বহু দধিভার.। দুঈ ভাগ করি লউ আহ্মার পসার॥ তবেঁসি ৮
চলিতেঁ পারোঁ মথুরা নগর। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর॥ ৪॥ পাহাড়ীআরাগঃ॥ ক্রীড়া॥ চিত্রক প্রকীর্ণু[৩] ল
গনী॥ দণ্ডকঃ॥ যবেঁ হাট জায়িতেঁ নাহি তোহ্মার শকতী॥ উচিত মজুরী দিতেঁ কর আনুমতী॥ ১॥ মজুরিআ বুলিআঁ
আপণে দেহ ডাক॥ এখনে মজুরিআ আসি মেলিব তোহ্মাক॥ ২॥ বড়ায়ির ঠাঁয়ি রাধা বুলিল বচনে॥ দধিদুধ বিচী কৌড়ী দিবোঁ তো
র থানে॥ ৩॥ কথো দূর পথ গিআঁ রাধিকা আপণে॥ মজুরিআ বুলী ডাক দিল ঘনঘনে॥ ৪॥ আন রূপ ধরি ভার লআঁ ততিখ ৮

*[এরপর ৮৮খ পৃষ্ঠাটি নেই ]*

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'পন্থত'।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'শরত'।
৩. বসন্তরঞ্জন 'প্রকীর্ণ'।



৮৯ক

তোরে লআঁ জাইতেঁ নাহিঁ[১] পারী॥ ১৫॥ এহা বুঝী বাহুড়িআঁ চল নিজ ঘর॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর॥ ১৬॥ কহ্নগুজ্জরী রাগঃ॥ রুপকং॥ সঙ্গে যাইউ রাধাএ[২] দূরে দূরে। বাহুর বলয়া দিবোঁ পএর[৩] নূপুরে[৪]॥ পাসরিলেঁ যে তোর করিলোঁ উপকার।[৫] ভরিল যমুনাত তোহ্মাক কৈলোঁ পার॥ ১॥ সঙ্গে লইআঁ যা। গোআলার ঝি রাল[৬]॥ ধ্রু॥ সঙ্গে জাইউ রাধা আহ্মে আহ্মে[৭] আর তোহ্মে। দধি দুধ ভার তোর না বহিব,আহ্মে॥ দধি দুধ বিচি রাধা করিবেহেঁ কী.। কাজ না বুঝ কেহ্নে গোআলার ঝী॥ ২॥ সঙ্গে জাইতেঁ রাধা না করিহ ডর.। সোই মথুরাপুরী আহ্মার ঘর ॥ মথুরা পুরের মাঝেঁ আহ্মা ভালেঁ জাণী.। ভোঁখে ভাত দিবোঁ তোরে পিআসত পাণী.॥ ৩॥ আহ্মে সঙ্গে জাইতেঁ রাধা না করিহ শঙ্কা.। জলধিত[৮] সেতু বান্ধি জিণিলোঁ মো লঙ্কা॥ এবেঁ তোর সঙ্গে জাইতেঁ চাহোঁ রতি আশে। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদা

১. 'নাহি' এর 'হিঁ' তোলাপাঠে চিহ্নসহ মার্জিনের উপরে লিখিত।
২. বসন্তরঞ্জনের পাঠ 'রাধা এ'।
৩. সম্ভাব্য সঠিক পাঠ 'পাএর'।
৪. 'নূপুরে'-এর এ-কার র-এর মাথায়।
৫. এখানে 'ভ' লিখে কাটা।
৬. বসন্তরঞ্জনের প্রত্যাশিত সংশোধিত পাঠ 'রাধা ল'।
৭. বসন্তরঞ্জন সংশোধিত পাঠে একটি 'আহ্মে' বাদ দিয়েছেন।
৮. 'জলধিত'এর 'ত' চিহ্ন সহ মার্জিনের নীচে 'ত৭' রূপে লিখিত।



৮৯খ

সে॥ ৪॥ মল্লাররাগঃ॥ রুপকং॥ আউ থাকিতেঁ কাহ্নাঞিঁ মরণ ইছসি। সাপের মুখেতে[১] কেহ্নে আঙ্গুল দেসী॥ চুন বিহনে যেহ্ন তা
ম্বুল তিতা। আলপ বএসে তেহ্ন বিরহের চিন্তা॥ ১॥ লাজ নাহিঁ কাহ্নাঞিঁ বদনে তোহোর॥ পাছে আসিতেঁ কেহ্নে চাহসি মোর॥ ধ্রু॥
মজুরিআ হআঁ কেহ্নে এত বড় রঙ্গ। অলপ হআঁ[২] চাহ বড়ার সঙ্গ॥ হাথেঁ হাথেঁ চাহা কাহ্নাঞিঁ আকাশের চান্দ.।
........................[৩] সেরেঁ করসি তোএঁ ছান্দ॥ ২॥ উত্তম জাতী তোহ্মে নান্দের বালা। পুরুষ হআঁ তোহ্মে ৮৯
........................[৪] কল লোকের মাঝে না বাসসি লাজ। না বহসি ভার বোলসি আন কাজ॥ ৩॥ মাকড়ের
........................[৫] ঝুনা নারিকল.। আহ্মাক দেখিআঁ তেহ্ন না হঅ বিকল॥ সঙ্গে আসিবে যবেঁ[৬] লঅ দধিভারে[৭]। গাইল বড়ু চণ্ডীদাস বা ৮
........................[৮]॥ ৪॥ বরাড়ীরাগঃ[৯]॥ রুপকং॥ ব্রহ্মা[১০] বেদ হরিবেক[১১] ইন্দ্রে হরিব পাণী.। সজনসমাজেঁ হরিব সত্য বাণী॥ কপিলা হরি ৮

১. 'তে' চিহ্নসহ মার্জিনের উপরে লিখিত।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'হইআঁ'।
৩. এ-অংশের লিপি মুছে গেছে। বসন্তরঞ্জনের উদ্ভাবিত পাঠ 'লোক উপহাসেরেঁ'।
৪. এ-অংশেব পাঠ মুছে গেছে। বসন্তরঞ্জনের উদ্ভাবিত পাঠ 'জাণ এতেক কলা॥ স'।
৫. এ-অংশের পাঠ মুছে গেছে। বসন্তরঞ্জনের উদ্ভাবিত পাঠ 'হাথে যেহ্ন'।
৬ 'যবেঁ ৬' চিহ্নসহ মার্জিনেব নীচে লিখিত।
৭. 'ভারে'-এর এ-কার মাত্রার উপবে লিখিত।
৮. এ-অংশের পাঠ মুছে গেছে। বসন্তরঞ্জনের উদ্ভাবিত পাঠ 'সলী বরে'।
৯. মার্জিনের নীচে 'কানড়া রাগঃ'।
১০. কিছু লিখে কেটে দিয়ে মার্জিনের নীচে 'ব্রহ্মা' লিখিত।
১১. চিহ্ন দিযে 'হরিবেক ৭' মার্জিনের নীচে লিখিত।



৯০ক

ব ক্ষীর সস্য বসুমতী। ঋষি তপ হরিবেক পণ্ডিত সুমতী[১] ॥ ১ ॥ না বোল না বোল রাধা হেনস বচন ॥ কৃষ্ণেঁ ভার বহিলেঁ মজি ৮
ব ত্রিভুবন ॥ ধ্রু ॥ কনিষ্ঠে লংঘিব জেষ্ঠ হআঁ দুঠমনে। প্রবল হৈআঁ সুদ্রেঁ লংঘিব ব্রাহ্মাণে ॥ ধ্রু ॥ পুত্রেঁ বাপ লংঘিব শিষ্য গুরুজনে। পু
ণ্য লংঘিব জনে হআঁ পাপমনে ॥ ২ ॥ সেবকেঁ লংঘিব[২] প্রভু নারী নিজ পতী.। আপণা মজায়িব ব্রত লংঘি ৮
আঁ সতী ॥ শরণ জনের লোকেঁ লংঘিব পরাণ। দাতাএঁ লংঘিব আপণেয়ি দিআঁ দান ॥ ৩ ॥ সব বিপরীত ৮
হৈব রাধা তোহ্মার কাজে। আর রুঠ হয়িব তোরে ত্রিদশ সমাজে ॥ না বহাঅ ভার রাধা পুর মোর আশ.।
বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস ॥ ৪ ॥ দেশাগরাগঃ ॥ একতালী ॥ আহ্মার বচন শুন নান্দের নন্দন[৩].। ভার এড়িতেঁ তো
হ্মো চাহ আকারণ ॥ মজুরি সহিআঁ তোক আণিলোঁ মো ভারী। বিণি ভার বহিলেঁ এড়িতেঁ তোক নারী ॥ ১ ॥ লঅ ভার কাহ্নু তোহ্মো না ক[৪] ৮

১. ‘সুমতী’র ‘সু’ চিহ্ন দিয়ে মার্জিনেব উপর লিখিত।
২. এখানে ‘শিষ্য’ লিখে কেটে দেওয়া হয়েছে।
৩. ‘নান্দন’ লিখে আকার কেটে দেওয়া হয়েছে।
৪. ‘হ্মো না ক৭’ চিহ্ন সহ মার্জিনের নীচে লিখিত।

অথ ভারখণ্ডঃ



৯০খ

র বিমতী॥ তবেঁ সুখেঁ লআঁ যাইবোঁ তোহ্মাক সংহতী॥ ধ্রু॥ তোহ্মে ভার বহিলেঁ মজিব তিন লোক। এহা সুণী তোহ্মাক হাসিব সব লোক
॥ আপণার বড়ায়ি আপণে নাহিঁ কহী.। লঅ ভার কাহ্নাঞিঁ বিকণী হাটে দহী॥ ২॥ সকল গোআল জাতী দধিভার বহে.। তাহাত কাহা ৮
রো[১] লাজ কথাঁহো ত নহে॥ তোহ্মে কেহ্নে ভার বহিতেঁ করহ বিমতী। হেন বুঝোঁ তোহ্মে নহ গোআল জাতী.॥
৩॥ মনে পরিভাবি কাহ্নাঞিঁ কান্ধে কর ভার। হাট জায়িতেঁ হএ মোর বিলম্ব আপার॥ মোর সঙ্গে আইস ঝাঁ ৮
'ট মথুরা নগর.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর.॥ ৪॥ দেশ বরাড়ী রাগঃ॥ রূপকং॥ তীন ভুবনে রাধা আ
হ্মে আধিকারী.। বাছিআঁ সে পালি রাধা আহ্মাক ভারী॥ ভার গরুঅ নহে গরুঅ বড়[২] লাজ.। কেমনে জায়িব রাধা সজন সমাজ॥ ১॥
না বোল না বোল রাধা হেনস উত্তর॥ কোণ লাজেঁ ভার বহিবে গদাধর॥ ধ্রু॥ সকট ভাঁগিল আহ্মে শুণি আছ তোহ্মে.। জমল ৮

৯০

১. 'বো' লিখে কেটে দিয়ে পবে 'লাজ' লিখিত। বসন্তরঞ্জনের পাঠ 'কাহারো লাজ'।
২. 'বড় ১' চিহ্ন দিয়ে মার্জিনের নীচে লিখিত।



৯১ক

আর্জ্জুন তরু উপাড়িল আহ্মে ॥ কংস বধিবারেঁ মোএঁ কৈলোঁ আবতার.। এবেঁ কি বহিব আহ্মে তোর দধিভার ॥ ২॥ দধি দুধ বিচি তো
র বিপরীত মতী.। তেঁসি না চিহ্নসি আহ্মা দেব আধিপতী॥ গোআলার[১] ঝি তোহ্মে বড় আছিদরী.। তেকারণে ভার বহায়িতেঁ চাহা হ
রী॥ ৩॥ যৌবনগরবেঁ বোল এ সব উত্তর.। তাহাক শুণিতেঁ কোপ উপজে অন্তর॥ এভোঁহো অযোগ্য[২] বোল রা ৮
ধা পরিহর॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর॥ ৪॥ শৌরীরাগঃ॥ রুপকং॥ প্রহরেক বেলি ভৈল যমুনার ৮
ঘাটে। কত খনে জায়িব আহ্মে মথুরার হাটে॥ ঘৃত দুধ নঠ হএ আম্বল দহী.। সংহতী এড়িআঁ জাএ গোআলিনী সহী
॥ ১॥ লইবেঁ না লইবেঁ ভার সুন্দর মুরারী॥ না বহিভেঁ ভার যবেঁ ধবোঁ আন ভারী॥ ধ্রু॥ ষোল শত সখিজন সহ্মে গেলা আগ.।
তোর বোলেঁ তা সমার না লইলোঁ লাগ॥ বোলহ উপায় কাহ্নাঞিঁ কি বুধি করিবোঁ.। জাকে দুধ যোগাওঁ তারে কি বুলিবোঁ॥ ২॥

১. 'রা' লিখে আকার কেটে দেওয়া হয়েছে।
২. 'অযো' এরপব কিছু লিখতে গিয়ে কেটে দিয়ে 'গ্য' লিখিত।



৯১খ

সব সখি গেলেঁ কাহ্নাঞিঁ হৈবোঁ একসরী॥ লোক দেখিলেঁ তবেঁ আম্মেঁ লাজঁ[১] মরী॥ তোহ্মার মুখত কাহ্নাঞিঁ কিছু নাহিঁ লাজ.। ৯১
ফুরাআঁ না দেহ তোহ্মে তেঁসি একো[২] কাজ॥ ৩॥ হার বিচিব আহ্মে ধরিব আন ভারী.। বসিআঁ[৩] থাক তোহ্মে সুন্দর মুরারী॥ বাহু ৮
ড়িআঁ চল কাহ্নাঞিঁ নান্দে ˙ ˙ন্দন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ রামগিরী রাগঃ॥ প্রকীণ্ণ[৪].।
লগনী॥ দণ্ডকঃ॥ একতালী। ˙ ˙নেক বোলোঁ সুন রাধা গোআলী॥ দধিভার লআঁ জাউ তোর বনমালী
॥ ১॥ দধিভার লঅ তোহ্মে শুন বনমালী॥ নহোঁ তোর যোগ মোএঁ আবালী গোআলী॥ ২॥ দধিভার
লইব আহ্মে এবা কোণ কাজ॥ দেবের দেব হআঁ পাইব বড় লাজ॥ ৩॥ লাজ কয়িলেঁ কাহ্নাঞিঁ হারায়িবেঁ কাজ॥ পাছে দোষ আ ৮
হ্মারে না দিহ দেবরাজ॥ ৪॥ ভাল বুইলেঁ রাধা মোর চিত্তে পাঁড়হাসে॥ ভার বহোঁ সুখেঁ যবেঁ দেহ রতি আশে॥ ৫॥ ঝাঁট ভার[৫]

১. 'লাজঁ' পড়া যেতে পাবে। বসন্তরঞ্জন 'লাজেঁ'।
২. 'এখো' লিখে 'খো' কেটে দিয়ে মার্জিনের উপর 'কো' লিখিত।
৩. এখানে 'ত' লিখে কেটে দেওয়া হয়েছে।
৪. বসন্তরঞ্জন 'প্রকীর্ণ'।
৫. বসন্তরঞ্জন 'ভার'। মাত্রার উপরের চিহ্নটি সম্ভবত আ-কার জ্ঞাপক।



৯২ক

লঅ কাহ্নাঞিঁ দৃঢ় করী দড়ী. ॥ দধি নঠ হৈলেঁ লৈবোঁ তিনগুণ কৌড়ী ॥ ৬ ॥ আশেষ কপটেঁ তোর পুরীল মতী ॥ এহি পাপেঁ হৈল তো
র নপুংসক পতী ॥ ৭ ॥ না জাণো কপট কাহ্নাঞিঁ আহ্মে শুদ্ধমতী ॥ পাপসাগরে কাহ্নাঞিঁ তোহ্মে সে কুমতী ॥ ৮ ॥ না বহিবোঁ তো
র ভার দেহ মোর দানে ॥ বিণি দানে নিব তোহ্মা কাহার পরাণে ॥ ৯ ॥ মিছা অলঞ্জাল তেজ বহ দধিভার. ॥
মন সুখ ভৈলেঁ বোল ধরিবোঁ তোহ্মার ॥ ১০ ॥ এ বোল সুণিআঁ কাহ্নাঞিঁ মনের উল্লাসে ॥ ভার লএ উলটিআঁ চন্দ্রা ৮
বলী হাসে ॥ ১১ ॥ ভার সম কর দধি যেহ্ন নাহিঁ টলে. ॥ দধি নঠ হৈলেঁ মারিবোঁ মাগুকিলে ॥ ১২ ॥ ভার সজী করি
লৈল নান্দের নন্দন. ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ॥ ১৩ ॥ মাহারঠারাগঃ ॥ দ্রুতমান ॥ একতালী ॥ চামড় কাঠের বাঁহুক
যোড়িআঁ তেরছ কৈল সীকা ॥ আগেঁ বড়ায়ি জাএ পাছে ভাব বহে কাহ্ন মাঝে রাধিকা জাএ বিকা ॥ ১ ॥ লড়িল জনার্দ্দন কান্ধে ল



৯২খ

আঁ ভার দধি বিকে মথুরার রাজে॥ দেখি সব দেবাগণ খলখলি হাসে ল ভাবে[১] মজিলা দেবরাজে॥ ধ্রু॥ সোনার ভাণ্ডে দধি দুধ স
জাইআঁ রূপার ভাণ্ডে সজাইল[২] ঘী॥ সে ভার দেব বনমালী বহে ল উলসিলী গোআলার ঝী॥ ২॥ ভার লআঁ জায়িতেঁ পসার টলিআঁ ৮
গেল ছাড়ায়িল কিছু দুধ দহী॥ সোনার রূপার ভাণ্ড তেরছ হৈল ল দেখি বুকে ঘাঅ দিল রাহী[৩]॥ ৩॥ লাজ পা ৮
আঁ কাহ্নাঞিঁ ভার এড়িআঁ মিল দেখি সব সখিগণ হাসে॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে
॥ ৪॥ রামগিরী রাগঃ॥ আঠতালা॥ বচসো ভরণাবৃদ্ধে[৪] তবায়ভাবিকঃ কুতঃ॥ ইদানীন্নাশিতস্তেন[৫] দধ্যাদি ৯২
করবাম কিং॥ মো যবেঁ জাণিবোঁ কাহ্নাঞিঁ পেলাইব ভার। তবেঁ কেহ্নে দিবোঁ তারে গরুঅ পসার॥ বহুমূল পসার করিআঁ ছা
রখার.। পাঞ্চ দুর্গতি[৬] কাহ্ন করিল আহ্মার॥ ১॥ এহে কি লআঁ জাইবোঁ হাট আগ হে বড়ায়ি॥ অখণ্ড পসার নঠ করিল কাহ্ন

১. তোলাপাঠে মার্জিনের উপরে 'পাপে' লিখিত। উভয় শব্দেই অর্থবোধ হতে পারে।
২. চিহ্ন দিয়ে মার্জিনের উপর 'সজাইল২' লিখিত।
৩. দুই দাঁড়ি মাত্রার উপরে তোলা।
৪. বসন্তরঞ্জন 'বচসো ভরণাদ্‌বৃদ্ধে'।
৫. বসন্তরঞ্জন 'ইদানীং নাশিতস্তেন'।
৬. 'সঙ্গতি' লিখে 'সঙ্গ' কেটে মার্জিনের নীচে 'দুর্গ১' লিখিত।



৯৩ক

ঞিঁ॥ ধ্রু॥ বিথর করী সজাইলোঁ ঘৃত ঘোল দহী.। বাধা নাহিঁ দিল কেহো গোআলিনী সহী॥ কি বুধি করিবোঁ বড়ায়ি কোণ পর কার.। কেহ্নমতেঁ সজ হুউ দধির পসার॥ ২॥ আপণে যাচিআঁ কাহ্নাঞিঁ লৈল দধিভার.। তাহাত লাগিআঁ ভারী না ধরিলোঁ আর॥ এবেঁ সজ করু[১] কাহ্ন আপণে পসার.। আপণা চিহ্নিআঁ ভার লউ আর বার॥ ৩॥ যেহ[২] দধি দুধ ঘৃত ভা গুত আছএ। পসার সাজিতেঁ তেএঁ কাহ্নক জুআএ॥ আপণে বুঝাহ বড়ায়ি নান্দের নন্দনে। গাইল বড়ু চণ্ডী ৮ দাস বাসলীগণে॥ ৪॥ ভাঠিআলীরাগঃ॥ যতিঃ॥ রাধিকাবচসা ভার বহনায় পুনঃ পুনঃ॥ জরতীপ্রেরি তঃ প্রাহ রুষিতো[৩] মধুসূদনঃ॥ আম্মার বচন বোল[৪] রাধা চন্দ্রাবলী.। আর ভার না বহিব দেব বনমালী॥ মায়া পাতী কৈল ৮ মোর বড় অপমান.। কিছু কাজ নাহিঁ মোর দেউ মাহাদান॥ ১॥ এড়িল বড়ায়ি হের দধির পসার.। আর শির তুলী মুখ[৫] না দে

[*৯৩খ-এর পৃষ্ঠা নাই*]

১. 'করু'-এর 'রু' অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।
২. বসন্তরঞ্জন 'যেই'।
৩. 'রুষত' লিখে ষ-এর ই-কার ও ত-এর ও-কাব মাত্রার উপরে লিখিত।
৪. 'বোল ৮' লিখে '৮' চিহ্নটি কাটা। এই চিহ্নটি লিপিকব সাধারণত লাইনের মাঝে সূত্রবাঁধার ফাঁক রাখতে হলে বা লাইন শেষে কোনো শব্দ বা বাক্য অপূর্ণ থাকলে ব্যবহার করেছেন। তৃতীয়, চতুর্থ, পঞ্চম লাইনের মাঝে সূত্রবাঁধার ফাঁক থাকে। ষষ্ঠ লাইনে এ-ফাঁক রাখতে হবে না সেটা বোধহয় প্রথম খেয়াল করেননি বলেই চিহ্নটি ব্যবহার করেছিলেন।
৫. 'মুখ' চিহ্নসহ নীচের মার্জিনে তোলাপাঠে লিখিত।



৯৪ক

ভার॥ নঠ করী সকল পসার॥ ধ্রু॥ যত নঠ কৈল মোব ঘৃত দধি ঘোল.। তারে কেহ্নে না বোলহ বোল॥ ততেকেঁ সুঝাল গে ৮
ল মোর মাহাদাণে.॥ সরূপেঁ কহিলোঁ তোর থানে॥ ২॥ ভাল ভারী আণিলেহেঁ সংসারে বাছিআঁ। হাথ দিতেঁ লিহে[১] কলিআঁ॥ কো
হ্নো রাজে না দেখিল হেন দুঠ ভারী.। যাক বোল দিবাক না পারী॥ ৩॥ এবোঁহো আপণ চিহ্নি জাউ নিজ ঘ
র। হেন ভারী দেখি লাগে ডর॥ বোল কাহ্নাঞিঁরে তেজু মোর আশে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ রামগি
রী রাগঃ॥ লগনী॥ দণ্ডকঃ॥ একতালী॥ নিশম্য রাধিকাবাক্যং বৃদ্ধয়াং[২] সমুদীরিতং। সতৃষ্ণমবদৎ কৃষ্ণো
রাধিকাং রসসাধিকাং॥ উচিত লইবোঁ তাত নাহিঁ বাধা। ভার কান্ধে কৈলোঁ তোর রূপ দেখি রাধা॥ ১॥ দাণ চাহ মোরে ৮
আর কহ পাপ কথা.॥ হেন বুঝোঁ তোহ্মার কাটিলেঁ লাগে মাথা॥ ২॥ তোহ্মাক লাগিআঁ যবেঁ যাএ পরাণে॥ তভোঁ তো

১. ‘নিহে’ লিখে ‘নি’ কেটে মার্জিনের উপর ‘লি২’ লিখিত।
২. বসন্তরঞ্জন ‘বৃদ্ধয়া’।



৯৪খ

র সঙ্গ রাধা নাহী চাড়ে[১] কাহ্নে ॥ ৩ ॥ মজুরিআ হআঁ হেন না বোল কাহ্নাঞিঁ ॥ হাথ বাঢ়ায়িলেঁ কি চান্দের লাগ পাই ॥ ৪ ॥ তো
হ্মার বোল মোর নাহিঁ লাগে মনে ॥ হাথ বাঢ়ায়িলেঁ চান্দ পাইলোঁ বৃন্দাবনে ॥ ৫ ॥ পুরুব কালের পাতে না বইহ[২] মূলে ॥ এবেঁ দো
ষ পাইলেঁ রাজা দেএ তিরীশূলে ॥ ৬ ॥ পরাণে মারিবোঁ তোর কংস নরপতী ॥ দাণ দেহ ভারে থাকি মানহ ৮
সুরতী ॥ ৭ ॥ তোহ্মা ভারী নাহিঁ কিছু মোর কাজ. ॥ আন ভারী বেহারিব জাইব মথুরার রাজ ॥ ৮ ॥ আ ৯৪
কারণে রাধা মোর না কর নিরাস ॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস ॥ ৯[৩] ॥ মাহারঠারাগঃ ॥ রুপকং
॥ দেখিআঁ তোহ্মার রূপ বিদরিতেঁ চাহে বুক. সংসারত তোহ্মা[৪] কৈলোঁ সারে ॥ এ তোর যৌবনভার কৃষ্ণ ভুঞ্জু কথোকা
ল দূর জাউ মদন আনলে ॥ ১ ॥ বহিবোঁ দধির ভার. তেজিবোঁ দান তোহ্মার.।[৪] প্রাণ রাধা ল। তোতে ভোল গেল দেবরাজে

১. বসন্তরঞ্জনের প্রত্যাশিত সংশোধিত পাঠ 'ছাড়ে'।
২. 'বই' লিখে চিহ্ন দিয়ে মার্জিনেব উপর 'হ ২' লিখিত।
৩. '১০' লিখে তার উপর '৯' লিখিত।
৪. বসন্তরঞ্জন এরপর কিছু অংশ লিপিকর ছাড় দিয়েছেন অনুমান করে একলাইন ··· ··· ··· ··· চিহ্ন দিয়েছেন।



৯৫ক

॥ ধ্রু৹॥ সুন বৃন্দাবনকথাঁ যে ফল পাইলেঁ তথাঁ সে ফল এথাহোঁ দিবোঁ তোরে॥ ফুটিল কমল ফুল[১] চিন্তিআঁ মন আকুল. খাট পাড় যমু ৮
নার তীরে॥ ২॥ তোঁ দেখি হারায়িলোঁ মতী. দেহ তোহ্মে আনুমতী. দিবোঁ তোরে নানা আভরণে॥ এ তোর রূপ যৌবন তাহাত মজিল ম
ন এবেঁ দেহ আলিঙ্গন দাণে॥ ৩॥ তোহ্মে রাধা চন্দ্রাবলী আহ্মে দেব বনমালী আহ্মা পরিহর আকারণে॥ আ
হ্মার পুরহ আশ গাইল বড়ু চণ্ডীদাস বন্দিআঁ বাসলীচরণে॥ ৪॥ ভাঠিআলীরাগঃ॥ ক্রীড়া॥ নিষধিতেঁ ৮
কাহ্নাঞিঁ দধি দুধের ভার আপণ ইছাএ লৈবেঁ॥ পরার নারী আকাশের চান্দ তাহাক কেমনে পাইবেঁ॥ ১॥
লড়হ না কেহ্নে নিলজ কাহ্নাঞিঁ এড়িআঁ দধির ভারে॥ ঘৃত দুধ দধি নঠ না কর জাওঁ মথুরা নগরে॥ ধ্রু৹॥ আহ্মার বচন শুণ ৮
কাহ্নাঞিঁ না লইহ দধির ভারে॥ কভোঁ না মানিবোঁ সুরতী তোরে আপণে নিবোঁ পসারে॥ ২॥ দাণ আধিকার নাহিক তোহ্মা

১. ‘ফুটল’ লিখে ‘ট’ কেটে দেওয়া হয়েছে।



৯৫খ

র কিকে মরিষহ দাণে॥ বড়ই নিলজ নান্দের নন্দন ঘর জাহা নিজ মানে॥ ৩॥ কথাঁ না দেখিল বাঁওন হাথে তালতরুফল পাএ
॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ বড়ু চণ্ডীদাস গাএ॥ ৪॥ কেদাররাগঃ॥ যতিঃ॥ রাধাবচনমাচম্য বিরসং মায়য়া হরিঃ। বিধায় দু
র্বহং ভারং জগাদ জরতীমিদং॥ কেহ্নে মোরে বোলে রাধা নিঠুর বচনে। কোণ আপরাধ কৈল শ্রীমধুসূদ
নে॥ দুগুণ গরুঅ ভৈল দেখহ পসার.। বহিতেঁ না পারিব রাধা তুলী চাহু ভার॥ ১॥ আগু হউ রাধা পাছেঁ ল ৯৫
ইউ আহ্মে ভার॥ তোহ্মে গুরুজন বড়ায়ি আগু জাঅ তার॥ ধ্রুং॥ নিতম্ব জঘন ঘন পীন তনভাব॥ দেহে তুলী দি
ল বিধি যৌবন তাহার॥ শরত[১] সময় হের রবির সন্তাপে.। এ পসার নিতেঁ নারে রাধিকার বাপে॥ ২॥ আর মজুরিআ স
ব গেলা লআঁ ভার.। আহ্মা ছাড়ী ভার নিতেঁ নাহিঁ পরকার॥ মোরে বচনেক বুলু রাধিকা আপণে.। দধিভার লই আহ্মে হর

১. 'শরশত' লিখে দ্বিতীয় 'শ' কাটা।



৯৬ক

ষিত মণে॥ ৩॥ যে বোল বুলিব রাধা সে বোল করিবোঁ। ভার বহিআঁক[১] তার মথুরাক নিবোঁ॥ ইঙ্গিতেঁহে দেউ রাধা সুরতীর ৮
আশে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ দেশাগরাগঃ॥ একতালী॥ নিপীয় কৃষ্ণবচনং জরত্যা প্রতিপাদিতং। প্রাহ ৮
রাধা পরিহাস রসাল সমনা হরিং॥ আহ্মার বড়ায়ি পথে চলিতেঁ না পারে.। ওহার পসার কাহ্ন তুলী দেহ ৮
ভারে॥ বোলেঁ চালেঁ না পাইএ পরার রমণী.। তেকারণে বোলোঁ মোএঁ তোক হেন বাণী॥ ১॥ লঅ দধিভার তো
ন্মে মথুরাক যাই॥ আসিতেঁ তোহ্মাক রতি দিবোঁ মো কাহ্নাঞিঁ॥ ধ্রু॥ ষোলশত গোপীগণ সব গেলা আগ.।
মোতেঁ লাগি বড়ায়ি তার না লৈলেক লাগ॥ মোত বড় দয়া লাগে বড়ায়ি দেখিআঁ.। চলিতেঁ না পারে কাখে চুপড়ী করিআঁ॥
২॥ বড়ায়ির সঙ্গে জাইবোঁ মথুরা নগরে.। আতী বুঢ়ী সেহো ঝাট চলিতেঁ না পারে॥ তাহার চুপড়ী যবেঁ না দিবেঁ ভারে। তবেঁ কে ৮

১. বসন্তরঞ্জন 'ভার বহিআঁ'।



৯৬খ

ন মতে তোএঁ পাইবে শৃঙ্গারে ॥ ৩ ॥ আহ্মাতে লুবধ কাহ্নাঞিঁ তোহ্মার মণে। তেকারণে আইলা তোহ্মে আহ্মার গহনে ॥ এবেঁ ভার লঅ ঝাঁট শ্রীমধুসূদন। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ একতালী ॥ লগনী ॥ দণ্ডকঃ ॥ ভার বহি ব তাত না করিবোঁ মো আনে ॥ বড়ায়ি সাখিএঁ বোল সত্য বচনে ॥ ১ ॥ কোণ কাজে লাগি আহ্মে সত্য করিব. ॥ ভার বহিলেঁ তোর বচন ধরিব ॥ ২ ॥ মোর লোভ হয়িল তোর দেখি পয়োভার ॥ সেসি কারণে আহ্মে বহিব ৮ ৯৬
তোর ভার ॥ ৩ ॥ লোভ হয়িলেঁ কাহ্নাঞিঁ আরতী না করী. ॥ গোপত কাজত কাহ্নাঞিঁ ছয় আখি বারী ॥ ৪ ॥ পু নমীর চান্দ রাধা বদন তোহোর. ॥ ততি মজি গেল মোর নয়ন চকোর ॥ ৫ ॥ তোহ্মার চরিত্র আহ্মে বুঝিতেঁ না পারী ॥ কথা না আছিলাহা হেন আছিদর ভারী ॥ ৬ ॥ আহ্মার চরিত্র তোহ্মে জাণহ সকল ॥ এবেঁ ঝাঁট কর রাধা যৌবন সফল ॥ ৭ ॥ ভার ৮



৯৭ক

বহিলেঁ মো না মানো সুরতী॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগতী॥ ৮॥ মল্লাররাগঃ॥ রুপকং॥ বিধাতাএঁ হেন মোর লিখিল কপা ৮
লে। কলঙ্ক থুয়িল জাঅ চন্দ্র দিবাকরে॥ তোহ্মার কারণে রাধা কৈলোঁ আবতার। সুখেঁ রাজ করে কংস আহ্মে বহী ভার॥ ১॥
যুগেঁ যুগেঁ[১] বড়ায়ি জাউ মাঝেঁ জায় রাহী॥ পাছেঁ ভার লআঁ জাউ সুন্দর কাহ্নাঞিঁ॥ ধ্রু॥ তোর বোলেঁ ভার বহে রা
ধা বনমালী.। আজী লাজক দিআঁ তিলাঞ্জলী॥ হেন কাম কৈল রাধা তোহ্মার কারণে.। সুদৃঢ় থাকিএ এহো তোহ্মার
মণে॥ ২॥ দধিভার লআঁ আহ্মে জাইব বাটে বাটে.। মোর পাণে চাহে যত লোক জাএ বাটে॥ কি কৈলেঁ কি কৈলেঁ
রাধা বড় পায়িলোঁ লাজ.। ভার বহায় কি কারণে দেবরাজ॥ ৩॥ মথুরা নিকটে নাম্বায়িআঁ দধিভার.। কাহ্নাঞিঁ বুইল চাহী ব ৮
দন রাধার॥ ভার বহিল এবেঁ দেহ আলিঙ্গন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ বসন্তরাগঃ॥ একতালী॥ যতন করিআঁ

১. বসন্তরঞ্জনের পাঠ 'আগেঁ আগেঁ'; এটিই সঙ্গত মনে হয়।



৯৭

৯৭খ

রাধা বুয়িলোঁ[1] বারেঁ বার। এড়িলেঁহে কেহ্নে কাহ্নাঞিঁ লঅ দধিভার॥ সাবধানে লঅ যেহ্ন না ছাড়াএ ঘোল.। বাটত জায়িতেঁ তোরে দি ৮
বোঁ চুম কোল॥ ১॥ এহা বুলী চৌহালিনী গোআলিনী গো॥ ভার বহায়িলে নান্দো যশোদার পো॥ ধ্রু॥ দধিভার লৈল কাহ্নাঞিঁ লোক উ
পহাসে। বিমুখ হৈআঁ সব সখিগণ বৈশে॥ হাসে দেবগণ দেখি রাধার চরীত। কৃষ্ণক বহায়িল ভার কৈলে আ ৮
নুচিত॥ ২॥ ভার লআঁ জাএ কাহ্নাঞিঁ মথুরার হাটে.। রাধাক থুইল নারদ বসিআঁ বাটে॥ বড়ার বহু হৈআঁ হেন
কর কাজ। ভার বহায়িলেঁ রাধা কৃষ্ণ দেবরাজ॥ ৩॥ দধিভার লআঁ কাহ্ন মথুরাক জাএ.। উলটি উলটি রাধা ৮ ৯৭
কাহ্ন পাণে চাহে॥ তখন কটাক্ষ দেএ কাহ্নাঞিঁ কিছু হাসে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ কোড়ারাগঃ॥ এক ৮
তালী॥ কালক্ষেপাসহ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং.। সলজ্জা[2] নয়নাকাঙ্ক্ষা প্রকাশনমভাষত॥ মথুরানগর বড় সজনসমা[3] ৮

*[এরপর ৯৮ ক পৃষ্ঠা নাই]*

১. বসন্তরঞ্জন ৪র্থ সংস্করণ 'বুয়িলেঁ'
২. বসন্তরঞ্জন 'সলজ্জ'।
৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'সমাজ'।



৯৮খ

ফল[1] নহিব মোর বোল.। আসিতেঁ তোহ্মাক দিবোঁ কোল॥ বহ ভার না কর তোঁ লাজ.। লাজেসি হারায়িএ কাজ॥ ২॥ ঝাঁট কাহ্ন ল অ দধিভার। এ নহে কলঙ্ক তোহ্মার॥ দধি দুধ বহএ গোআলে.। তাহাত কে কি বুলিতেঁ পারে॥ ৩॥ তোর মোর উভয় সমতী.। আসি বার বেলেঁ দিবোঁ রতী॥ লঅ ভার মনের হরিষে.। গাইল বড়ু চণ্ডীদাসে.॥ ৪॥ মালবরাগঃ॥ যতিঃ॥ লগনী॥

কি বহিব ভার তোর বোলে নাহিঁ[2] ভাষ॥ লোকতে আহ্মার করাইলেঁ উপহাস॥ ১॥ লোক কেহ্নে উপ হাস করিব তোহ্মারে॥ কোণ গোআল সে নাহিঁ বহে ভারে॥ ২॥ ভার বহায়িলেঁ রাধা নানা পরবন্ধে[3].॥ ৯৮

বড় দুখ পাইলোঁ ঘাঅ ভৈল মোর কান্ধে॥ ৩॥ বিণি দুখেঁ সুখ নাহিঁ কথাঁহো কাহ্নাঞিঁ॥ হএ নহে পুছ তোহ্মে আপণ বড়ায়ি॥ ৪[4]॥ কি পুছিব বড়ায়ি রাধা আহ্মে সব জাণী॥ না দেখিল তোহ্মা হেন কথাহোঁ চউহাণী॥ ৫॥ না বোল না বোল কাহ্নাঞিঁ হে ৮

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'বিফল'।
২. 'লাজ॥' লিখে কেটে দেওয়া হয়েছে।
৩. 'পরকা' লিখে 'কা' কেটে পরে 'বন্ধে' লিখিত।
৪. '॥ ৪' মাত্রার উপরে লিখিত।



৯৯ক

ন রুখ বাণী॥ আসিতেঁ পুরিবোঁ আশ তোর চক্রপাণী॥ ৬॥ আমৃতের ধারেঁ তোঁ সিঞ্চিলি মোর মন॥ সরূপেঁ কি হৈব রাধা
তোর এ বচন॥ ৭ ॥ সরূপ কহিলোঁ কাহ্ন লঅ দধিভারে॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবরে॥ ৮॥ রাধিকাবাচমাচম্য প্রমোদ
তরমন্থরঃ[১]. । ভারমাদায় চতুরো রাধামনুযযৌ হরিঃ॥ ধানুষীরাগঃ॥ লঘুশেখরঃ॥ আল কাহ্ন
ঞিঁ সুণীএ বচন রাধারে.। কান্ধে তুলী লৈল দধিভারে॥ ল॥ আঁগুকরী রাধা চন্দ্রাবলী। পাছেঁ চলি জা
এ বনমালী॥ ল॥ ১॥ আল কাহ্নাঞিঁ বড়ায়ির নয়ন নেবারী॥ পরিহাস করিল মুরারী॥ ধ্রু॥ হেন ৮
মতেঁ চলী ধীরে ধীরে। গেলা কাহ্নাঞিঁ মথুরা নগরে॥ মনমথেঁ বিকল শরীরে.। যে করাএ রাধা সেহি করে॥ ২॥ হাটে না
মায়িল দধিভার.। বিকী ভৈল সকল পসার॥ রাধার বুঝী গোকুলগতী। কৃষ্ণ ভৈলা বেআকুল মতী॥ ৩॥ সুন ভার ৮

১. বসন্তরঞ্জন 'ভরমন্থরঃ'।



৯৯খ

পেলাইআঁ হাটে। রাধা সঙ্গে জাএ বাটে বাটে ॥ রতী আশেঁ না ছাড়এ পাশে.। গাইল বড়ু চণ্ডীদাসে ॥ ৪ ॥ ইতি ভারখণ্ডঃ সমাপ্তঃ ॥
॥ ০ ॥ অথ ভারখণ্ডান্তর্গত[১] ছত্রখণ্ডঃ ॥ রামগিরীরাগঃ ॥ আঠতালা ॥ এহে ॥ দধি দুধ ঘৃত ঘোল বিকণিআঁ রঙ্গে.। পথ মেলি জা
এ রাধা বড়ায়ির সঙ্গে ॥ হরষিত মনে জাএ[২] চন্দ্রাবলী ঘর.। কাহ্নাঞিঁকে বিড়ম্বিআঁ মথুরা নগর. ॥ ১ ॥
শরতের রৌদেঁ রাধা বড়য়ি বিকলী ॥ বাটে এক তরুতলে[৩] খাণিএক বসিলী ॥ ধ্রু ॥ বিনয় বুইল রাধা ব ৯৯
ড়ায়ির পাএ। দেখ সব সখিগণ আহ্মা এড়ি যাএ ॥ না জাণো কি বোলে তথাঁ আইনের[৪] মাএ.। সকল ঠায়িত
মোর তোহ্মোঁসি সহাএ ॥ ২ ॥ সখি সম্বোধিআঁ কিছু বুইল চন্দ্রাবলী.। তোহ্মারা[৫] বিদিত মোএঁ যেহেন কোঁঅলী ॥ রৌদ
পাড়িআঁ আহ্মে জাইব ঘর। বুলিহ সাসুড়ীথানে[৬] এ সব উত্তর ॥ ৩ ॥ আয়াস খণ্ডিল কিছু শীতল পবনে.। চারিপাশ

১. বসন্তবঞ্জনের পাঠ : 'ভারখণ্ডান্তর্গত'।
২ 'ব জাএ' লিখে 'ব' কেটে দেওয়া হয়েছে।
৩. 'ত্‌লেক' লিখে 'ক' কেটে দেওয়া হয়েছে।
৪ বসন্তবঞ্জনের প্রত্যাশিত সংশোধিত পাঠ 'আইহনের'।
৫ বসন্তবঞ্জনের পাঠ : 'তোহ্মাব'।



১০০ক

চাহে রাধা তরল নয়নে.॥ দেখিল কোপিল কাহ্নাঞিঁ রহিলছে পাশে। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ শ্রীরাগঃ॥ রূপকং[1]॥ অথ রাধা রসালা
ভপরিদূন মনা হরিঃ.। সুপৌরুষ[2] পুরস্কার[3] খরাখরমুবাচতাং॥ দেবের দেবরাজ আহ্মে বনমালী। কত না ভাণ্ডসি মোরেঁ আবালী গোআ
লী॥ ত্রিদশগণে রাধা মোকে ধরে মাথে.। হেনয়ি দেবকে কেহ্নে পেলাঅসি হাথে॥ ১॥ সুরতি মানিআঁ মোক বহা ৮
য়িলেঁ ভার॥ লোকমুখে বড় মোর করায়িলেঁ খাঁখার॥ ধ্রু॥ তীঁন ভুবনে রাধা আহ্মে আধিকারী॥ নানা রূপ ধরী আ
হ্মে আসুর সংহারী॥ সে দেব হয়িআঁ মোক বিবুধি লাগিল.। তোহ্মার বচনে রাধা ভার বহিল॥ ২॥ হলী বনমা
লী আহ্মে এ দুয়ি ভাই.। দৈবকী উদরে আহ্মে লভিল ঠাই॥ অবতার কৈল আহ্মে তোর রতি আশে। তোহ্মে কেহ্নে কর এবেঁ আহ্মা
ক নিরাসে॥ ৩॥ এভোঁ গোআলিনী ধর আহ্মার বচনে.। পাছেঁ কৈলি না পাইবেঁ নান্দের নন্দনে॥ না পরিহর মোরে দেহ আ

১. 'রূপকং ১' তোলাপাঠে মার্জিনের উপর লিখিত।
২. বসন্তরঞ্জন 'সপৌরুষ'।
৩. বসন্তরঞ্জন 'পুরস্কারং'।



১০০খ

লিঙ্গন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ॥ ৪ ॥ মল্লাররাগঃ ॥ রূপকং ॥ উচিত বচন শুন মুরারী। ভার বহিলেঁ নেহ মজুরী ॥
আন কাম আহ্মে করিতেঁ নাপারী.। এবার থাকহ মন নেবারী[১] ॥ ১ ॥ বিবুধি তেজহ সুন্দর কাহ্ন ॥ বারেক রাখহ মোর সমান. ॥ ধ্রু ॥
দেখ সখি সব আহ্মার জাএ। সবেঁ কহিব আইহনের মাএ ॥ তবেঁ করিবোঁ মো কমণ উপাএ ॥ তেঁসি ঝাঁট ঘর জা
য়িতেঁ জুআএ ॥ ২ ॥ কপট না বোলোঁ তোহ্মার থানে.। আপণে গুণিআঁ দেখহ মনে. ॥ যেহেন সম্ভেদ হএ য ৮
খনে.। তার যোগ কাম করী তখনে ॥ ৩ ॥ এড় দামোদর জাওঁ মো ঘরে.। আন্তর হালএ সামীর ডরে ॥ এখ ১০০
নে আরতী ফল না ধরে। গাইল চণ্ডীদাস বাসলীবরে ॥ ৪ ॥ দেশাগরাগঃ ॥ ক্রীড়া ॥ দণ্ডকঃ ॥ লগনী ॥ অধুনা না বিধা
তব্যং যদি রাধে মনেহিতং[২]। তদা বহুবিধং দানং দীয়তাহ্মাবিলংব্যতাং[৩] ॥ হাটে দান দেহ এ বাটে বহী. ॥ ঠেঁঠা দানে কেহ্নে বিচিবেঁ দ

১. 'নেবাবারী' লিখে প্রথম 'বা' কেটে দেওয়া হয়েছে।
২. বসন্তরঞ্জন 'মনোহিতং'।
৩. বসন্তরঞ্জন 'দীয়তাং মা বিলম্ব্যতাং'।



১০১ক

হী॥ ১॥ কি না ঝগড় হআঁ গেল মোরে.॥ মিছা দান চাহী কচাল করে॥ ২॥ আর দাণের নাহিঁক কাজে.॥ দধি দুধের দিআঁ যা বাজে॥ ৩॥ এবেঁসি দধি দুধে দাণ সুণী॥ কথাঁ ছিলা হেন নীলজ দাণী॥ ৪॥ আহ্মার দাণ আতি পরচুর॥ দাণ নিআঁ করোঁ ভাবন চুর॥ ৫॥ ভিন দাণ দিবোঁ এ ঘোল দহী॥ ভিন কি দিবোঁর এ[১] বাট বহী॥ ৬॥ লিখন পাটা পাঞ্জী পরমা ণে॥ লেখা করহ ভিন ভিন দাণে॥ ৭॥ ঝগড় না কর নাগর কাহ্নাঁ॥ বাটে বেভার লঅ মোর দাণ॥ ৮॥ হা ট বাট দান লিখন নেহ[২]॥ যে দাণ দিবেঁ সে দাণ দেহ.॥ ৯॥ মিছাই কাহ্নাঞিঁ ঘুসসি দানে॥ পন্থে দুখ দেসি নারিক কেহ্নে॥ ১০॥ ভাণ্ড মাথে মোর শতেক দাণে.॥ এহা দিআঁ রাখ আপণ মাণে॥ ১১॥ ঝগড় না কর তোঁ এহা বাটে.॥ লাভেঁ মূলেঁ বিত্ত দানকে নাঁটে॥ ১২॥ সুরতি দেহ তোকে নাহিঁ হরোঁ॥ দাণ লওঁ তাক শপথ করোঁ॥ ১৩॥ ছত্র ধর কাহ্নাঞিঁ

১. 'দিবোঁ রএ' পড়া চলতে পাবে।
২. 'নেহে' লিখে 'হে'-এর এ-কার কাটা।
চতুর্থ পংক্তি শেষে ডানদিকের মার্জিনে 'ন্দীঃ' লিখিত।



১০১খ

দিবোঁ সুরতী॥ নহে মনে পরিহার আরতী॥ ১৪॥ দাণ ৰিণী আজি কাহ্ন না জাএ॥ বাসলীবরেঁ চণ্ডীদাস গাএ॥ ১৫॥ আহের
রাগঃ॥ একতালী.॥ কৃষ্ণস্য বচনং শ্রুত্বা রাধিকাধিমতী সতী.। বেপমানতনুস্তন্বী জগাদ জরতীমিদং॥ হাটের বাটের দাণ চাহে ভীনে
ভীনে। মিছা পাঞ্জী মেলি বোলে লিখন প্রমাণে॥ ভাণ্ড মাথেঁ চাহে মোরে যোল পণ দাণ.॥ মিছাই ঝগড় পাতে
আছিদর কাহ্ন॥ ১॥ আতি আদভুত বড়ায়ি কাহ্নের কাহিণী॥ খনে মজুরিআ হএ খনে মাহাদাণী.॥ ধ্রু॥ যে কি ১০১
ছু মাণিলোঁ মোএঁ কাহ্নাঞিঁর থানে। ভার বহিলে মোর তাহার কারণে॥ দধিভার না বহিল কাহ্ন ভালমণে.। এ
বেঁ তার বোল আহ্মে পালিব কেমনে॥ ২॥ নিষধিতেঁ কান্ধে করি নৈল দধিভার.। পসার টালিআঁ দধি ছাড়ায়িল আহ্মার.॥ স
ব ঠায়ি আপচয় কৈল মোর হরী.। দাণ চাহিতেঁ লাজ না বাসে মুরারী॥ ৩॥ দধি দুধ ছাড়ায়িলেঁ তার কড়ী দেউ। যে হএ মজু



১০২ক

রি তার তাহাকেহো নেউ॥ বোলহ কাহ্নেরে তেজু পাপবচন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ দেশাগরাগঃ॥ একতালী ॥ রাধিকায়া[১] বচঃ শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং .। জগাদ চতুরঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং॥ লাবণ্য জল তোর সিহাল কুন্তল.। বদন কমল শোভে আলক ভষল.॥ নেত্র উতপল তোর নাসা[২] গাল দণ্ড.। গণ্ডযুগ শোভে মধুক অখণ্ড॥ ১॥ সুন্দরি রাধা ল সরোবরময়ী[৩]॥ দুসহ বিরহজরে জরিলা কাহ্নাঞিঁ॥ ধ্রু॥ হাস কুমুদ তোর দশন কেশ ৮র। ফুটিল বন্ধুলী ফুল বেকত আধর॥ বাহু তোর মৃণাল কর রাতা উতপল.। অপুরুব কুচ চক্রবাক যুগল॥ ২॥ ঈষত ফুটিত পদ্ম তোর নাভি থানে.। কনক রচিত তোর ত্রিবলী সোপানে॥ গরুঅ নিতম্ব পাট শিলা বিদ্যমানে.। আরপিল হেমপাট[৪] শোভের জঘনে॥ ৩॥ গরুঅ উরু নাল পদ হেম কমল। তাত সুললিত রএ নূপুর ভষল.॥

১. 'রাধিকায়াঃ' লিখে শেষের বিসর্গ কাটা।
২. 'ন' লিখতে গিয়ে কেটে দিয়ে তারপর 'নাসা' লিখিত।
৩. 'সরোঅরময়ী' লিখে 'অ' কেটে দিয়ে মার্জিনের উপবে 'ব ৪' লিখিত।
৪. এখানে 'শিলা বিদ্যমা' লিখে কেটে দেওয়া হয়েছে।

অথ ভারখণ্ডান্তর্গত ছত্রখণ্ডঃ



১০২খ

তোহ্মা ছাড়ী নাহিঁ জর হরণ উপাএ.। বাসলী শিরে বন্দী চণ্ডীদাস গাএ॥ ৪॥ ধানুষীরাগঃ॥ লঘুশেখরঃ॥ কৃষ্ণস্য বচনং শ্রু
ত্বা রাধা সরসমানসা। জগাদ জরতীমেব নিজাভিমতমাদরাৎ॥ অনেক যতন করে মোরে চক্রপাণী.। কত না বুলিবোঁ তারে পরি
হার বাণী॥ আপণ মাথার ছত্র ধরু মোর মাথে.। তবেঁ মো শৃঙ্গার বড়ায়ি দিবোঁ জগন্নাথে॥ ১॥ আপণে
বোলহ বড়ায়ি দেব গদাধরে॥ ছত্র ধরিলেঁ বোল ধরিবোঁ তাহারে॥ ধ্রু॥ ঘৃত দধি দুধ বড়ায়ি সাজিআঁ
পসার.। দধি বিকণী লআঁ হাটে মথুরার॥ দুই পহর হৈল নগর বিশালে.। পরাণ বিকল হএ রবিকরজালে
॥ ২॥ বড়য়ী কোঁঅলী মোএঁ রৌদ পরবলে.। তেকারণে দেহ মোর ঘামে তোলবলে॥ আন্তর পোড়এ মোর আর সব গাএ.। স ৮ ১০২
ত্যেঁ বড়ায়ি চলিতেঁ নারোঁ এখো পাএ॥ ৩[১]॥ ভালমতেঁ বুঝায়িআঁ আহ্মার বচনে.। বোলহ বড়ায়ি তোহ্মে শ্রীমধুসূদনে.॥ ছত্র ধরি

১. '৩' তোলাপাঠে মার্জিনের নীচে লিখিত।



১০৩ক

আইসু কাহ্নাঞিঁ দিবোঁ আলিঙ্গণে. । গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ॥ ৪ ॥ গুজ্জরীরাগঃ ॥ যতিঃ ॥ নিপীয় রাধাবচনং ত ৮
তো বচনপণ্ডিতা. । জবেন জরতী গত্বা জগাদ মধুসূদনং ॥ সুন্দর কাহ্নাঞিঁ তোর সুণিআঁ কাকুতী। সদয়হৃদয় ভৈল রাধিকা যুবতী
॥ তোর ভাগেঁ দিল রাধা রতি আনুমতী. । হরিষ করিআঁ তার মাথে ধর ছাতী. ॥ ১ ॥ আলপ কাম কৈলেঁ হৈব বড় কা
জ ॥ এহাত না করিহ কাহ্ন[1] মণে কিছু লাজ ॥ ধ্রু ॥ এবার সন্দীপ করি মোরে বুইল রাধা। এহাত আঅর মণে
না চিন্তিহ বাধা ॥ ছাতী ধরিআঁ যাহা রাধিকার মাথে। কথোদুর গেলেঁ রতি পাইবেঁ জগন্নাথে ॥ ২ ॥ রৌদেঁ বি
কলী রাধা চলিতেঁ না পারে. । এখনে করিতেঁ যোগ্য তার উপকারে. ॥ ছাতী ধরিআঁ তার তোষিআঁ মণে। আপণার সুখেঁ[2]
তাক নেহ কুঞ্জবনে ॥ ৩ ॥ আহ্মার বচন তোহ্মা না করিহ আন। আপণে সকল বুঝ নাগর কাহ্ন ॥ ঝাঁট করী রাধার মাথা

১. 'কাকহ্ন' লিখে দ্বিতীয় 'ক' কেটে দেওয়া হয়েছে।
২. 'খ সুখেঁ' লিখে প্রথম 'খ' কেটে দেওয়া হয়েছে।



১০৩খ

ত ধর ছাতী.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগতী॥ ৪॥ পাহাড়ীআ রাগঃ॥ একতালী॥ লগনী ॥ দণ্ডকঃ॥ রাধিকাবচনং শ্রুত্বা জ
রত্যা প্রতিপাদিতং.। জগাদ চতুরঃ কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং॥ আহ্মা ছাতী ধরাইআঁ কি সাধিবেঁ মান.॥ সহিতেঁ না পারিবোঁ এ
ত বড় আপমান॥ ১॥ যদি সুরতীকে তোর আছে পতিআশ॥ ছাতী কেহ্নে না ধর আসী মোর পাশ॥ ২॥
বিমতী তেজহ রাধা দেহ শৃঙ্গারে.॥ আহ্মা ভাণ্ডিবারে কেহ্নে[1] পাত পরকারে[2]॥ ৩॥ তোহ্মে কি না জাণ তীন ভু ১০৩
বন বিচার॥ কোণ বেদ পুরাণে আছএ পরদার॥ ৪॥ কিবা বেদশাস্ত্র আহ্মা কি বা পুণ্যপাপ॥ সহিতেঁ না
পারী আহ্মে বিরহের তাপ॥ ৫॥ এতেক আরতী আছে পবে কেহ্নে মাঙ্গী॥ বিবাহ[3] করিতেঁ না জুআএ হঅ তোহ্মে যোগী॥ ৬॥
আহ্মে হরী আহ্মে হর আহ্মে মাহাযোগী.॥ কর যোড় করি রতি ভিক্ষা তোক মাঁগী॥ ৭॥ দেখিআঁ সাধুর ধন চোর পুড়ী মরে।

*[এরপর ১০৪ক থেকে ১১১খ পাতা নেই]*

১. 'কেহ্ন' লিখে এ-কার মাত্রাব উপরে লিখিত।
২. 'উপকারে' লিখে 'উ' কাটা এবং চিহ্ন দিয়ে মার্জিনের উপর 'র ৪' লিখিত।
৩. বসন্তরঞ্জন 'বিহা'।



১১২ক[১]

ঝী[২] সকলে। এথা আণ, সম্নে আম্নে দেখী.। আমৃর্তে সিঞ্চউ দুই আখী.॥ ২॥ তার সব বিটপ আণিআঁ.। তার মাঝেঁ রাধা
ক দেখিআঁ॥ বুয়িল বড়ায়ি সত্বর বচনে.। জল লআঁ জাইবোঁ বিজনে॥ ৩॥ আইহনের মাএর আদেশে। জল লআঁ রাধা গে
লি পাশে॥ তা দেখি বড়ায়ির হরিষে। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ কোড়ারাগঃ॥ একতালী॥ এবেঁ মল ৮
য় পবন ধীরেঁ বহে। ল। মনমথক জাগাএ॥ ল॥ সুগন্ধি কুসুমগণ বিকসএ। ল। ফুটি বিরহিহৃদয়ে[৩]। ল।
॥ ১॥ তোর দরশন বিণি রাধা ল. বড় বিকল কাহ্নাঞিঁ ল.। তোর বিরহদহনে॥ ধ্রু॥ ঘর তেজি ঘোর ব
নে বসে কাহ্নাঞিঁ ল সুতে ধরণীশয়নে॥ আহোনিশি তোর নাম সোঁঅরে ল.। আতি বড়ই যতনে॥ ২॥ এবেঁ সত্বর গমন ক
রি রাধা ল। পুর কাহ্নাঞিঁর আশে॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ ল.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৩॥ মালবরাগঃ॥ রূপ ৮

১. বসন্তরঞ্জনের পাঠ : [অথ বৃন্দাবনখণ্ডঃ]। পুথিতে যে পাতাগুলি পাওয়া যায়নি তারমধ্যেই 'বৃন্দাবনখণ্ড' শুরু হয়ে গেছে।
২. 'ঝী'-এর আগে একটি দাড়ি চিহ্ন অথবা বাড়তি হ্রস্ব-ইকার রয়েছে।
৩. 'হৃদয়' লিখে এ-কার মাত্রার উপরে তোলা রয়েছে।



১১২খ

কং॥ বিচিত্র লগনী॥ দণ্ডকঃ॥ তোহ্মা না দেখিআঁ রাধা বিকল কাহ্নাঞিঁ॥ এবেঁ আহ্মাক পাঠায়িল তোর ঠাই॥ ১॥ তোহ্মাক
বুয়িল কাহ্নাঞিঁ বিনয়বচনে॥ বৃন্দাবন আসি মোরে দেউ দরশনে॥ ২॥ আহ্মার সাসুড়ী বড়ায়ি বড় খরতর॥ সবখন রা
খে মোরে ঘরের ভিতর॥ ৩॥ কেমনে জায়িবোঁ বড়ায়ি তার বৃন্দাবনে॥ মনত গুণিআ বোল উপায়[১] আপণে॥ ৪॥
ব্রত ছল করি ফুল তুলিবাক তরে॥ বৃন্দাবন যাসি তোক কিছু নাহিঁ ডরে॥ ৫॥ সখি সব সঙ্গে করি চলিহ ১১২
লি রাধা॥ তবে আইহনের মাএ না করিব বাধা.॥ ৬॥ ব্রতের মরম আইহনের মাএ জাণে॥ প্রবোধি
তেঁ নারিবোঁ তাক এ সব বচনে॥ ৭॥ আহ্মার হৃদয়ে বড়ায়ি আছে উপাএ॥ সেসি প্রকারেঁ বৃন্দাবনগতি হএ॥ ৮॥ রাধার
বদন চুম্বী বুইল বড়ায়ি॥ আপণে উপায় তোহ্মে কহ মোর ঠায়ি॥ ৯॥ তাহাক করিব আহ্মে বড়য়ি যতনে॥ সুখেঁ ল ৮

১. চিহ্ন দিয়ে 'উপায় ত' মার্জিনের উপরে লিখিত।



১১৩ক

আঁ যাইব তোক বৃন্দাবনে.॥ ১০॥ মোর সব সখির সাসুড়ী থান গিআঁ॥ হেন বোল তা সমাক কিছু ভরছিআঁ॥ ১১॥
বিকি নহে আইহনের মাএর কারণে॥ তাক ভরছিলেঁ বহু ঝি দহী বিকণে॥ ১২॥ ভাল বুয়িলেঁ রাধা মোর গমন উপাএ॥
এখনে হেনক কাম করিতেঁ জুআএ॥ ১৩॥ এয়ি গিআঁ সাধোঁ কাম তোর উপদেশে॥ বাসলী শিরে ধরী
গাইল চণ্ডীদাসে॥ ১৪॥ গুজ্জরীরাগঃ॥ যতিঃ॥ অথাভিমন্যু জননী[1] জরতীলপিতানুগাঃ॥ রোষাবে
শ বশাদ্গোপ্যস্তদ্দুর্ব্বচনশুগৈঃ[2]॥ গোপকুল নঠ হএ তোহ্মার কারণে॥ কুবুধি কত উপজে তোহ্মার মণে
॥ আপণা সদৃশ কেহ্নে দেখ সব নারী.। একালের বহু সব নহে সতন্তরী॥ ১॥ ষোল সহস্র গোপী রাধা সঙ্গে যাএ॥ তভোঁ
তোর মণের সংশয় না পালাএ॥ ধ্রু॥ তোর কুবচন সব[3] গোপীজন কহে.। তাক সুণী ঘরের বাহির কেহো নহে॥ দধি ৮

১. বসন্তরঞ্জন 'অথাভিমন্যু জননীং'।
২. পাঠে সংশয় রয়েছে। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।
৩. 'কু' লিখে কেটে দেওয়া হয়েছে।



১১৩খ

দুধ ঘৃত ঘোল হাটে না বিকাএ.। এবেঁ গোআলার গেল জীবন উপাএ॥ ২॥ তোহ্মে এবেঁ গোআলাত ভৈলা বড় জাতী। আজি
হৈতেঁ আহ্মার হৈলাহোঁ একমতী॥ আপণ আপণ বহু হাটক পাঠায়িব.। তোহ্মার ঘরত অন্ন[১]পাণি না খাইব॥ ৩॥ এ
বোল সুণিআঁ ডরে আইহনের মাএ। প্রণাম করিআঁ বুইল তা[২] সহ্মার পাএ॥ কালি হৈতেঁ যাইবে রাধা মথুরা
নগর.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর॥ ৪॥ দেশবরাড়ী রাগঃ॥ লঘুশেখরঃ॥ অবসরমধিগম্য
সম্যগেতং সরভসমর্ত্তিভরাদুপেত্য[৩] রাধাং.। হরিচরিতবিশেষমুল্লিখন্তী ব্যথিত মনোজবশাং রশেন বৃ ১১৩
দ্ধা॥ তোর রতি আশোআশেঁ[৪] গেলা আভিসারে.। সকল শরীর বেশ করী মনোহরে॥ না কর বিলম্ব রাধা করহ গমনে। তোহ্মা
র শঙ্কেতবেণু[৫] বাজাএ যতনে॥ ১॥ কালিনীর তীরে বহে মন্দ পবনে॥ তোহ্মাক চিন্তিতেঁ আছে নান্দের নন্দনে॥ ধ্রু॥ তো

১. বসন্তরঞ্জন 'অন্ন'।
২. 'তা' ৩ চিহ্ন দিয়ে মার্জিনের উপরে লিখিত।
৩. বসন্তরঞ্জন 'সরভসমার্ত্তিভরাদুপেত্য'।
৪. 'আশো ৬' চিহ্নদিয়ে মার্জিনের নীচে লিখিত।
৫. বসন্তরঞ্জন 'বেণূ'।



১১৪ক

র তনুগত রেণু চলিল পবনে.। তাহাকো করএ কাহ্ন আতি বহুমানে॥ পাখি বসিতেঁ তরুপাতচলনে.। তোহ্মার গতি শঙ্কি
আঁ রচয়ে শয়নে॥ ২॥ চাহে দশ দিশ কাহ্ন চকিত নয়নে.। কত খনে আইসে রাধা এহি করী মণে॥ তেজহ সুন্দরি রাধা মুখর ম
ঞ্জীর.। সত্বরেঁ চলহ কুঞ্জ এ ঘন তিমির॥ ৩॥ কৃষ্ণের হৃদয়ে রাধা রতি বিপরীতে.। শোভে মেঘমালে যেহে
ন তড়িতে॥ গলিত বসন হীন রসন জঘনে.। আপণে আরোপ গিআঁ পল্লবশয়নে॥ ৪॥ মানী বড় ভৈল কা ৮
হ্নাঞিঁ শেষ রজনী। তার পুর মনোরথ মোর বোল সুণী॥ এবেঁ আযুগত রাধা বিলম্ব গমনে.। গাইল বড়ু ৮
চণ্ডীদাস বাসলীগণে॥ ৫॥ কহ্নগুজ্জরী রাগঃ॥ একতালী॥ অথাভিমন্যুজননী যানায় মথুরাং প্রতি। আদিদেশ তরো[১]
রাধা রসাল সমনা যযৌ॥ প্রভাতসময় ভৈল সব সখিজনে। একচিত্ত যুগতী করিল সাবধানে॥ দধি দুধ ঘৃত ঘোল ৮

১. বসন্তরঞ্জন 'ততো'।



১১৩

১১৪খ

সাজিআ[১] পসারা.। রাধা সঙ্গে চলি জাই হাট মথুরা॥ ১॥ রাধা চলি জাএ ল চিত্তের হরিষে।[২] চলি জাএ গোআলিনী হাস পরিহা
সে। আইহনের মাএর পাইআ আদেশে॥ ল॥ ধ্রু॥ রাধিকা লয়িল সঙ্গে সব সখীজন.। মাথাত পসার লআঁ করিল গমন॥[৩] ডাক
দিআঁ আনায়িল বড়ায়ি করি সঙ্গে॥ ২॥ তখনে হাসিআঁ বুয়িল সহ্মাক বড়ায়ি। এবেঁসি নাতিনী[৪] সব মণে ৮
সুখ পাই। নানা ফুল ফুটিলছে মাঝ বৃন্দাবনে। তাক পিন্ধি মথুরাক করিউ গমনে॥ ৩॥ এহা শুণী সহ্মে ভৈ ৮
লা উল্লসিতমন.। বাট কাঢ়ায়িল বড়ায়ি জাইতেঁ বৃন্দাবন॥ সহ্মাঞিঁ চলিলা বড় মনের হরিষে.। বাসলী শিরে ১১৪
বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥ ধানুষীরাগঃ॥ রুপকং॥ পথে জায়িতেঁ কথা কহে সুবুধী বড়ায়ি.। এবেঁ সুচরিত ভৈল সুন্দর কা ৮
হ্নাঞিঁ॥ বাটদাণ হাটদাণ আর ঘাটদাণে.। সব আধিকার তেজি বসে বৃন্দাবনে॥ ১॥ এবেঁ সব লোকের সে করে উপকার॥

১. বসন্তরঞ্জন 'সাজিআঁ'।
২. বসন্তরঞ্জন এর পর ......... চিহ্নসহ কিছুটা ফাঁক বেখে পববর্তী শ্লোক লিখেছেন।
৩ বসন্তরঞ্জন এরপর ......... চিহ্নসহ কিছুটা ফাঁক বেখে পরবর্তী শ্লোক লিখেছেন।
৪. একটি অতিরিক্ত 'স' লিখে কেটে দেওযা হয়েছে।



১১৫ক

ধরম দেখিআঁ সে তেজিল[১] পরদার ॥ ধ্রু ॥ কাহাকো না বোলে কাহ্নায়িঁ এগো খরবাণী। তাহার চরিত্র এবেঁ
আহ্মে ভালেঁ জাণী ॥ হাটুআ লোকেরেঁ তোষে দিআঁ ফুল ফলে.। আগু বাঢ়ায়িআঁ থোএ যমুনার কূলে ॥ ২ ॥ বড়ই
সুন্দর এবেঁ দেখি দামোদর। তাক না করিহ তোহ্মে সব কিছু ডর ॥ তাহ্নাক দেখিলেঁ মোর বোলে ৮
পায়িবেঁ সখী। লাভে তাক দেখিআঁ জুড়ায়িবে দুই আখী ॥ ৩ ॥ এ সব কথা কহে বড়ায়ি মনে
র উল্লাসে। সঙ্গে মেলিলা গিআঁ বৃন্দাবন পাশে ॥ বৃন্দাবনের ফুলে সম্ভার হৈল আশ। বাসলী
শিরে বন্দী গাইল চণ্ডীদাস ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ যতিঃ ॥ অথ বৃন্দাবনাদেত্য রভসান্মধুসূদনঃ ॥ সখি[২]
জনবৃতাং রাধামিদমাহ মনোহরং ॥ আল রাধে। একেঁ একেঁ ঋতুগণে[৩] বিলাস কৈল আপণে কুসুমিত সব তরু ৮

১. 'তে ধরম সেতেজিল' লিখে 'ধরমসেতে' অংশটি কেটে দেওয়া হয়েছে।
২. বসন্তরঞ্জন 'সখী'।
৩. 'ঋতুগণে'র এ-কার মাথার উপরে তোলা।



১১৫খ

গণে.। তীন ভুবন মাঝেঁ কথাঁহো না দেখিলেঁ[১] দৈব নিয়োজন হেন থানে॥ ফুটিল গুলাল মাহ্লী মালতী মাধ
বীলতা লবঙ্গ দোলঙ্গ নেআলী.। শেবতী কনক যূথী সুথী কনক কেতকী পারলি দুলালী॥ ১॥ আল রাধে ৮
সরস কর মন সত্বরে কর গমন দেখি আসি মোর বৃন্দাবন[২]। দিবস রআনী এথা একোহি না ৮
জাণী নাহিঁ লাগে রবির কিরণে॥ ধ্রু॥ আসুই আসাঢ়িআ ভূমিচম্পক চম্পক গন্ধটগর ব
নমাহ্লী.। নাগেশর কেশর আর তিণিশ শিরিষ বহুল মহুল সেআলী॥ সিঅলি কুসুম্ভ ওড় ৮ ১১৫
রেবতী রাঙ্গনাগর ধাতকী আমুলিঅ করবীরে.। আশোক কিংশুক চুআঁ চিতা খঞ্জী কাঞ্চন[৩] বন্ধুলী মন্দারে ৮
॥ ২॥ কুজা কুটুজ কদম্ব বাসক কেন্দু কুন্দ ধুথুর মথুর সিন্ধুবারে। রবি লোধ ছাতীঅন ভাণ্টি দুধিআকন

১. 'দেখিলেঁ'র এ-কার মাত্রার উপরে তোলা।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'বৃন্দাবনে'।
৩. এখানে একটি অতিবিক্ত 'ম' লিখে কেটে দেওয়া হয়েছে।



১১৬ক

কসাল পিআল ডগরে॥ মালতী মধুকর বাড়িআল সৈনাহুল কালকাসুন্দা আসনে.। গম্ভারী গন্ধপিপ্পলী ভাঁটি ঘা ৮
টাপারলী পিপলী কাপাসি আসনে॥ ৩॥ ছোলঙ্গ নাগরঙ্গ[১] কামরঙ্গ আম্বু লেম্বু ডালিম্ব জাম্বু ডালিম্ব[২] জাম্বীর আম্ব
ড়া। ঢেরু বিরুঅ ফেরুস[৩] জলপায়ি থেকর চালিতা তেন্তলি সাতকড়া॥ আঁওলা কমলা পাণি আল লব
ণী বদরী বোহারী করঞ্জকরণে॥ আম্ব ডালিম্ব[৪] ডৌহাকু কুড়ুম চালনি আঁব হিঞ্চী পিআল টাভাগ
ণে॥ ৪॥ গুআ নারিকেল কঠোআল তাল কদলক পিণ্ডখাজুর শ্রীফলে। খিরী খাজুর বনকেন্দু মহুকু
ত আর যত তরু মিষ্টফলে.॥ সুগন্ধ চন্দন ঘন রকত চন্দন বন অগথ কপিথ সুন্দরী। খদির পিণ্ডার বর দেবদারু ৮
আগরু নবধব সুগন্ধেসরী॥ ৫॥ মহুল কাসিমল সরল ভালা ভিলোল চাম্ভলী সুকল[৫] লোচনে॥ তেজপাত ভো

১. বসন্তরঞ্জন 'নারঙ্গ'।
২. কবি সম্ভবতঃ খেয়াল না করে দু'বার 'ডালিম্ব' উল্লেখ কবেছেন।
৩. বসন্তরঞ্জন পড়েছেন 'বেরু সফেরুস' এবং সংশোধিত পাঠ দিয়েছেন 'বেরু সফেরু'।
৪. আগে দুবার উল্লেখ করে এখানে আবার 'ডালিম্ব' উল্লেখ করেছেন।
৫. 'সুকোল' লিখে ওকার কাটা।



১১৬খ

জ পাত চাম্পাতী চাকলি আতভড়ি অতজিআ আপূত বনে[১] ॥ পাকড়ী নাকড়ী বন সোনাকড়ী সাহড় আঁকোড় কুহয় বহড়া ॥ কাঠ লাড়িকা সাজে কড়য়ি[২] আড়য়ি রাজ[৩] আর্জুন গর্জুন হরিড়া ॥ ৬ ॥ আকোরল জিঙ্গালরু দ্রাক্ষ সুদর্শন মাহাসুন্ধী[৪] ৮ বাজবারণে। জয়ন্তী বিষকরঞ্জ তমাল হেন্তালপুঞ্জ পদ্মকাষ্ঠ আর ছাঞিঁয়ণে। লতা আম্ব কুশিআর ৮ ১১৬
পাকিল দ্রাক্ষা আপার লতা জাম্বু শোভে চারি পাশে। খরমূজা[৫] কাঙ্কড়ী বাঙ্গী আমৃত কাঙ্কড়ী পেঁহুটী সা ডর সোআশে॥ ৭ ॥ কুসুমসমূহমধু পিআ মধু (মধু)[৬] মত্ত মধুকরনিকরে মধুর ঝঙ্কারে। কুসুমিত ল ৮ তাকুঞ্জে বেড়িল বিবিধ গুঞ্জে মনমথ করে ঝঙ্কারে॥ বহে সুশীতল বাএ কোকিল পঞ্চম গাএ রএ আর নানা পক্ষীগণে.। সুণে মৃগকুল বসে গাইল বড়ু চণ্ডীদাসে[৭] বন্দিআঁ বাসলীচরণে॥ ৮ ॥ রামগিরীরাগঃ ॥ রুপকং ॥ বৃন্দাবনকথা শুণী

১. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'আতভড়ি জিআপূত বণে'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
২. বসন্তরঞ্জন 'কড়য়ি'।
৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'রাজে'। মিলেব দিক থেকে এই সংশোধন অভিপ্রেত।
৪. 'মাহাসুধন্ধী' লিখে 'ধ' কাটা।
৫. বসন্তরঞ্জন 'খরমুজা'।
৬. 'মধু' দু'বার লেখা হয়েছে। এটি লিপিকরের ভুল।
৭. 'চণ্ডীদাসে'-এর এ-কার মাত্রাব উপর তোলা।



১১৭ক

বড়ায়ির মুখে.। গোআল যুবতী সব পাইল বড় সুখে॥ সম্ভাক লয়িআঁ রাধা করিআঁ যুগতী। বৃন্দাবন দেখিবারে হৈ
লা একমতী॥ ১॥ রাধা সব সখি সমে করিল গমনে॥ তখণ সম্ভার মণে বেধিল মদনে॥ ধ্রু॥ আতি বড় পাইল রা ৮
ধা মনত হরিষে.। বাট কাঢ়ায়িল বড়ায়ি বৃন্দাবন দিশে॥ আগু করী বড়ায়িক চন্দ্রাবলী জাএ। চিত্তের হ
রিষে সব গোপী গীত গাএ॥ ২॥ বৃন্দাবন জাএ রাধা রস পরিহাসে.। আড় নয়নে দেখে কাহ্নাঞিঁক পা
শে॥ খসাআঁ বান্ধিল পুণী কুন্তলভার.। সঘন ছাড়িল রাধা হাস্বী আপার॥ ৩॥ চুম্বন করিল রা ৮
ধা সখির বদনে.। ভাল গীত গাএ বুলী পড়িল মদনে॥ হেনমতেঁ গেলী রাধা মাঝবৃন্দাবনে.। গাইল বড়ু চণ্ডীদাস ৮
বাসলীগণে॥ ৪॥ রামগিরীরাগঃ॥ রুপকং॥ অশবীর রসাবেশ বশাম্বীক্ষ্যরসালসঃ। সাকৃতং মাধবঃ প্রাহ



১১৭খ

রাধিকামিদমাদরাৎ॥ হের চন্দ্রাবলী রাধা মাঝ বৃন্দাবনে.। কুসুমসমূহে শোভে সব তরুগণে॥ তাত সুললিত.....[1] ভ্র
মরের বোল.। আছুক মানুষ দেবলোক পড়ে ভোল॥ ১॥ রাধা তোর মোর দেখি মাঝবৃন্দাবনে॥ আজি সে সফল....বি
ন[2] যৌবনে॥ ধ্রু॥ শপথ করিআঁ রাধা বোলোঁ এ বচনে। তোহ্মার আন্তরে কৈলোঁ এ বৃন্দাবনে.। একা ঠায়ি[3] পুয়িআঁ
রাধা মাথার পসার.। ফুল পত্র ফল খাঅ ত্রিভুবনে সার॥ ২॥ এহা বন[4] আদভুত আছে থানে থানে। আহ্মা ১১৭
ছাড়ী তাক আন কেহো নাহিঁ জাণে॥ তোহ্মাক দেখাওঁ লআঁ কর আণুমতী[5]। তথাঁকনা লইহ লোক কেহো[6] সংহতী॥ ৩॥ সকল শ
রী[7] মাঝেঁ তোহ্মে যেন সার.। তেহ্ন সব বন মাঝেঁ এ বন আহ্মার॥ এহাত উচিত হএ তোহ্মার বিলাস.। বাসলী শিরে বন্দী গাইল
চণ্ডীদাস॥ ৪॥ গুজ্জরীরাগঃ॥ রূপকং॥ তোর সঙ্গে জাইব মাঝ বনে.। আর সংহতী এড়িব কেন মণে॥ যত দেখ মোর সখি

১. লিপির কালি এখানে মুছে গেছে। বসন্তরঞ্জন পাঠ ধরেছেন, 'শুণী'।
২. লিপি অস্পষ্ট, বসন্তরঞ্জন পাঠ ধরেছেন, 'হউ নবীন'।
৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ, 'এক ঠায়ি'।
৪ বসন্তরঞ্জনেব সংশোধিত পাঠ, 'বনে'।
৫. বসন্তরঞ্জন, 'আনুমতী'।
৬. তোলাপাঠে মার্জিনেব উপব, 'লোক কেহো ৫'।
৭. বসন্তরঞ্জন, 'শরীর'। লিপিব শেষের 'র' বর্ণটি ভুলক্রমে লেখেননি।



১১৮ক

গণে.। কাহারো ভাল নহে মণে॥ ল কাহ্নাঞিঁ॥ ১॥ তেহ্ন কর উপায় আপণে.॥ ভাল বোলে যেহ্ন সখিগনে॥ ধ্রু॥ ফুলেঁ ফলেঁ বৃন্দাবন শো
ভে। তা দেখি সহ্মাতেয়ি লোভে॥ কেহো না এড়িবে তোর লাগে.। সহ্মে হয়িব তোর আগে॥ ২॥ সামী সাসু[1] দুইহো খরতর.। আর খল সকল
নগর॥ সব তোর মোর দোষ চাহে.। তেঁসি মোর মন থীর নহে॥ ৩॥ মোর মনে হেন পড়িহাসে.। ফুল ফলের ৮
দিআঁ আশে.॥ সখিগণ নেহ চারি পাশে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ দেশাগরাগঃ॥ রুপকং॥ রাধা ল॥ আপ
ণে কহিলে[2] মোর মনের কথা। সুণিআঁ খণ্ডিল সব বেথা॥ ষোল সহস্র তোর সখিগণ.। সহ্মারে তোষিব আহ্মে ম
ন॥ ১॥ রাধা ল॥ করিআঁ বিবিধ তনু আহ্মে দেবরাজে॥ বিলসিবোঁ গোপী সমাজে॥ ধ্রু॥ চির সময় সঞ্চিত উভয় তোর মণে.।
খণ্ডায়িবোঁ আজি ভাল মণে॥ একেঁ একেঁ রাধা যত গোপীগণ দেখী। আজি সে করায়িবোঁ তোর সখী॥ ২॥ কেহো কাহাকো যেন না করে উ

১. 'সখি' পাঠও সম্ভব।
২. 'কহিলে'-এর এ-কার মাত্রার উপবে তোলা।



১১৮খ

পহাস.। তেহ্ন্মতেঁ করিব বিলাস.॥ তা সম্মার হৃদয় হরিআঁ নিল আহ্মে.। পাছে জনী রোষ কর তোহ্মে.॥ ৩॥ এ বোল বুলিআঁ কা
হ্নাঞিঁ মণে বড় ত্রাসে.। গেলা সব গোপীগণ পাশে.॥ সম্মাক বুইল কাহ্নাঞিঁ রতি পতিআশে.। গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ পাহা
ড়ীআ রাগঃ॥ ক্রীড়া॥ প্রকীর্ণক॥ লগনী॥ দণ্ডকঃ॥ সুণ গোপীগণ আহ্মার বচন আভয় দিলোঁ মো আপণে॥
নিজ মন সুখে ফুল তুলী লআঁ যাহ যাহার যেনমণে॥ ১॥ চির জীঅ কাহ্নাঞিঁ কুলের নন্দন আহ্মারে দিলেঁ আভ ৮
এ॥ যেন জাতী তোহ্মে যেহ্ন লোক তাহার উচিত হেন ণহএ[১]॥ ল কাহ্নাঞিঁ॥ ২॥ এ বোল শুণিআঁ কাহ্নাঞিঁ খণে ১১৮
ক মনে বিমরিষে॥ আজি হয়িব মোর কাজের সিধী পুরী চির অভিলাসে॥ ৩॥ কাহ্নের বদন আতি সুশোভন দেখিআঁ যু ৮
বতী গণে॥ দৈব নিয়োজন মদন বাণে বিকলি ভৈল পবাণে॥ ৪॥ এক তরুণীকে দেখায়িল কাহ্নাঞিঁ হোর ফুল আতি উচে॥

১. পুথিতে 'হেন ণহএ'। বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'হেন হএ'।



১১৯ক

তাক লাগি কর তুলিলেক গোপী কাহ্নাঞিঁ ধরিল কুচে॥ ৫॥ আয়র গোপী বুয়িল কাহ্নাঞিঁ ফুল আছে দূর ডালে॥ কেমনে পায়িবোঁ এ ফুল কাহ্নাঞিঁ উপায় বোল সকালে॥ ৬॥ তাহাক তুলিআঁ ধরিল কাহ্নাঞিঁ সে ফুল তোলএ আপণে॥ তুলিতেঁ নাম্বায়িতেঁ পায়িল আলিঙ্গন কাহ্নাঞিঁ বিনি যতনে॥ ৭॥ আয়র গোপী ফুল তুলিবাক লাগ্নিল ঝাঁটাল বনে॥ গাছের পাত তাহাক ঝাপিলেক দে[১] খিল একো জনে॥ ৮॥ সে বনের মাঝেঁ দেব দামোদর মিলিলি দৈব ঘটনে॥ পায়িল গোপী আপণ[২] মনে চু ৮ম্বিল তার বদনে॥ ৯॥ পবনে চলিল গাছের পাত তাত ভযমনী ছলে॥ কোহ্নো গোপীগণ চঞ্চল নয়ন ধরিল তাহার গলে॥ ১০॥ হের ভাল ফুল[৩] হোর ভাল ফল বুলিআঁ[৪] দেব মুরারী॥ দূরক নিআঁ পুরিআঁ কোলে কৈল গোপী নারী॥ ১১॥ হেনমনে বনে হরিল কাহ্নাঞিঁ সকল গোপীর মণে॥ অনন্ত নামে বড়ু চণ্ডীদাস গায়িল দেবী বাসলীগণে॥ ১২॥ বসন্ত র়া

১. পাঠে সংশয় আছে। বসন্তরঞ্জনের পাঠ, 'না দেখিল'।
২. 'আঅপণ' লিখে মাঝের 'অ' বর্ণটি কেটে দেওয়া হয়েছে।
৩. 'ফুল' এর 'ল' বর্ণ মার্জিনের উপর নির্দেশসহ লিখিত।
৪. 'স্ববুলিআঁ' লিখে 'স্ব' বর্ণটি কেটে দেওয়া হয়েছে।



১১৯খ

গঃ ॥ একতালী ॥ লাজ ভয় তেজিআঁ সকল গোপীগণে। মিলিআঁ বুইল গিআঁ গোবিন্দচরণে ॥ আহ্মা না হেলিহ গোসাঞিঁ আ
নের বচনে.। আজি হৈতেঁ আহ্মে সহ্মে তোহ্মার শরণে ॥ ১ ॥ তোহ্মে দেব বনমালী নান্দের নন্দন ॥ আজি হৈতেঁ গোপীর হৃদ
য় চন্দন ॥ ধ্রু ॥ আহ্মার ধরহ আর এক বচন.। কতো খন দেখি গোসাঞিঁ তোর বৃন্দাবন ॥ এড়িতেঁ না ফুরে ম
ন এখো[১] খনে.। কমন আন্তরে তোহ্মে হরিলেহেঁ মনে ॥ ২ ॥ বুঝিবারে নারিল তোহ্মারে জগন্নাথ। পাত
পাতিআঁ কেহ্নে নাহিঁ দেহ ভাত ॥ আসত নিফল দুখ সহন না জাএ.। ত্রিভুবনজনমন গোচর তোহ্মাএ ॥ ১১৯
॥ ৩ ॥ এ বচন শুণী উল্লসিত ভৈল কাহ্ন.। আমৃতেঁ সিঞ্চিল আপণার দুঈ কান ॥ গোপীগণমন তোষিবারে কৈল মন.।
গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ॥ ৪ ॥ কোড়ারাগঃ ॥ ক্রীড়া ॥ বুঝিআঁ গোপীর মনে[২]। আল.। খণেক গুনিল কাহ্নে।

১. 'এখোগখনে' লিখে 'গ' বর্ণটি কেটে দেওয়া হয়েছে।
২. এ-কার মাত্রার উপরে তুলে লিখিত।



১২০ক

যোল সহস্র গোপী তোষিবোঁ কেমনে॥ আনেক হয়িআঁ তখনে.[১] বিলসিল গোপীগণে[২]. যাহারে রমএ সেসি দেখে কাহ্নে॥ ১॥
আল.। সব গোপীজন জাণে॥ মোএঁ সে পায়িলোঁ এ বনে শ্রীমধুসূদনে॥ ধ্রু॥ ফুটিল কুসুমপুঞ্জে. সরস ভ্রমর গুঞ্জে. এক এক
নারি লআঁ এক এক কুঞ্জে॥ চির মনোরথ পুরী রসময় মন করী. বৃন্দাবন মাঝে রতি ভুঞ্জিল মুরারী॥ ২॥
একেঁ একেঁ গোপীজনে. সম্মো জাণিল আপণে. রাধাতে আধিক কাহ্ন মণে॥ কাহ্নাঞিঁ তাহাক জাণী. কিছু না
বুয়িল বাণী. রাধা চন্দ্রাবলী মণে কৈল চক্রপাণী॥ ৩॥ সংহরী সকল দেহে. গোপী এড়ি কুঞ্জগেহে. বিকল গো
বিন্দ মুরারী রাধার নেহে॥ গেলা রাধিকার পাশে. সুরতি রসের আশে. গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ পাহাড়ীআ রাগঃ॥
ক্রীড়া॥ নিন্দন্ত্যঃ সুপ্রশংসন্ত্যঃ পরাং দামোদর প্রিয়াং। প্রাপুগোপপ্রিয়াঃ ক্ষেভিপরংকৃষ্ণ পরস্পরা॥[৩] আহা।কে না

১. বসন্তরঞ্জন এখানে দাঁড়ি চিহ্ন দিয়েছেন।
২. বসন্তরঞ্জন এখানে দাঁড়ি চিহ্ন দিয়েছেন।
৩. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ : নিন্দন্ত্যঃ সুপ্রসংসন্ত্যঃ পবাং দামোদরপ্রিয়াম্।
প্রাপর্গপ প্রিয়াঃ ক্ষোভং পরং কৃষ্ণে পরস্পরম্॥



১২০খ

সুতীখে তপ কৈল ভাগ্যমতী.। কে নারী কাহ্নের সঙ্গে করে সুরতী.॥ কাহ্ন বিনী আভাগিনী গোপযুবতী। দেখে সঙ্কে নিকুঞ্জে গোবিন্দ গে
লা কতী॥ ১॥ হরি হরি॥·সুন্দর সে গীত গাআঁ বাআঁ করতালী॥ দেখ পাঅচিহ্ন কথাঁ গেলা বনমালী॥ ধ্রু॥ কে না কুশক্ষেত্রে বিধিবতেঁ কৈ
ল দান। কাহার ফলিল পুষ্কর[১] পুণ্য সিনান॥ কাহাকে মিলিল আজি পুষ্ট[২] মহাসিধী.। কারেঁ হাথেঁ হাথেঁ নিআঁ বিধি
দিল নিধী॥ ২॥ কে না কেদারশির পরসিল করে.। কে না তপ তপিল বদধী[৩] বটেশ্বরে.॥ কে গাঅ তেজিল গঙ্গাসঙ্গ
ত সাগরে.। যা লআঁ কুঞ্জে কুঞ্জে বুলে গদাধরে॥ ৩॥ হেনমতেঁ[৪] বিলসিলা সকল যুবতী.। লাগ না পাইআঁ দেব আধি ১২০
পতী॥ রোষিলি রাধিকা দিল খর বচন॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ॥ ৪॥ ভাঠিআলীরাগঃ॥ ক্রীড়া॥ রাহ্মে যেন ভাত
পাআঁ না এড়ে নিধনে নিধী। তেন গোপীগণ এড়িতেঁ কাহ্নাঞিঁ হারায়িল সকল বুধী॥ একেঁ চাহিলেঁ আরেঁ পায়িলেঁ আপণ ম

১. বসন্তরঞ্জন 'পুষ্কর'।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'অষ্ট'।
৩ বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'বদরী'।
৪. বসন্তরঞ্জন 'হেনমতে'।



১২১ক

ণের সুখে। সব গোপীনারী মিলিআঁ এবেঁ কি রঞ্জসি মোর মুখে॥ ১॥ ভাল উপদেশ দিলোঁ মো তোরে আপণার মতিমোষে.॥
এখণে তাহার ফল ভুঞ্জোঁ মোএঁ আপণে আপণ দোষে॥ ধ্রু॥ এখন আহ্মাব থানক আইলাহা মুখে তোর নাহিঁ লাজে.। পুণী সেহ[1]গো
পীগণ পাস যাহা তোহ্মে মোর নাহিঁ কাজে॥ যে পরপুরুষ সঁ্ম নেহ করে তার হএ হেন গতী.। দৈব দোষে কাহ্ন তো
হ্মাত ভজিলোঁ বঞ্চিলোঁ আপণ পতী॥ ২॥ যেহেন বাহির তেহেন ভিতর সরূপেঁ জাণিলোঁ তোরে.। কপট সাগর হৃ
দয় তোহ্মার না ছি(ল)[2] মোর গোচরে॥ এবেঁ ভালমতেঁ তোহ্মাক জাণিলোঁ নিবারিলোঁ মো হৃদয়ে.। টেটন নটক লোক
সমে নেহ কোহ্নো কালে ভাল নহে॥ ৩॥ শপথ করিআঁ বুইলোঁ মো তোরে না জায়িবোঁ তোহোর পাশে.। তোহ্মার চরিত্র দেখিআঁ
কাহ্নাঞিঁ কে নাহি[3] উপহাসে॥ এ বোল সুণিআঁ কাহ্নের মণে ভৈল বড় তরাসে.। রাধা সম্বোধিআঁ বুলিল বচন গাইল বড়ু চণ্ডীদাসে॥

১. বসন্তরঞ্জন 'সেই'।
২. 'না ছি মোর' মূল পুথিতে। সম্ভবত 'না ছিল মোর' লিখতে গিয়ে লিপিকর 'ল' বর্ণটি ভুলক্রমে লেখেননি।
৩. 'হি' চিহ্নসহ মার্জিনের নীচে লিখিত।



১২১খ

॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ ॥ ক্রীড়া ॥ যদি কিছু বোল বোল।সি তবেঁ দশনরুচি তোহ্মারে। হরে দুরুবার ভয় আন্ধকার সুন্দরি রাধা আ
হ্মারে ॥ তোহ্মার বদন সংপুন চান্দ আধর আমিআঁ[1] লোভে.। পরতোখ তোর[2] নয়নচকোর যুগল নিশ্চল শোভে ॥ ১ ॥ মদনবাণে দগধ ভৈলোঁ তো
র আকারণ মাণে। বদনকমল মধুপান দিআঁ রাখহ মোর পরাণে ॥ ধ্রু ॥ যবেঁ সত্যেঁ কোপ কয়িলেঁ তবেঁ মোরে হান ন
য়ন বাণে.। দৃঢ় ভুজযুগেঁ বন্ধন করিআঁ অধর দংশ দশনে ॥ তোহ্মে সে মোহোর রতন ভূষণ তোহ্মে সে মোহো
র জীবনে.। এহা বুঝি রাধা মোরে দয়া কর বুলিতেঁ আতি যতনে ॥ ২ ॥ তোহ্মার নয়ন মলিন নলিন আ ১২১
ধরে কোকনদ রূপে.। মদনবাণে কৃষ্ণক রঞ্জিঁলে[3] হএ তোর আনুরূপে ॥ এ তোর কুচ শোভে মলে[4] জঘনে নাদ করউ রসনে.। বো
ল হৃদয়ত করোঁ মো তোহোর থলকমল চরণে ॥ ৩ ॥ মদন গরল খণ্ডন[5] রাধা মাথার মণ্ডন মোরে.। চরণপল্লব আরো

১. 'আমিআঁ' চিহ্ন দিয়ে মার্জিনের উপরে লিখিত।
২. পুথিতে 'তোর'। বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'মোর'।
৩. পুথিতে 'রঞ্রিঁলে'। বসন্তরঞ্জনের পাঠ 'রঞ্জিলেঁ'।
৪. পুথিতে 'মলে'। বোধহয় সঠিক পাঠ হবে 'মালে'। বসন্তবঞ্জনের পাঠ 'মানে'।
৫. পুথিতে 'খএণ্ডন' লিখে 'এ' বর্ণটি কেটে দেওয়া হয়েছে।



১২২ক

প রাধা মোর মাথার উপরে ॥ পালাউ আহ্মার মদনবিকার সত্বরেঁ করহ আদেশে. । বাসলীচরণ শিরে বন্দিআঁ গাই
ল বড়ু চণ্ডীদাসে ॥ ৪ ॥ মালবরাগঃ ॥ রূপকং ॥ দশুকঃ ॥ অবধীর্য্য কাকুমিতি রাধিকয়াতিদধে[1] ন কিঞ্চন সরোষতয়া
অথ সত্রপা ভ্রমনা বিহিত[2] প্রতিষং মুরজিৎ[3]. ॥ লক্ষকের বৃন্দাবন মোর ফুল বাড়ী ॥ নিষধিতেঁ কেহ্নে রা
ধা কৈল ফুলধাড়ী ॥ বড়ায়ি ॥ ১ ॥ হাথে বাঁশী করি গেণ্ডু[4] খেলাওঁ গোকুলে ॥ দেখোঁ বৃন্দাবন পসি কেবা ফু
ল তোলে ॥ ২ ॥ ফুল ফল তুলি লৈল ডাল ভাঙ্গী রঙ্গে. ॥ ষোল সহস্র গোপীজন করী সঙ্গে ॥ ৩ ॥ মোর বনতরু
ডালেঁ সজায়িআঁ আঙ্কুড়ী ॥ ফুল তুলি লৈল রাধা ভাঙ্গিআঁ পাখুড়ী[5] ॥ ৪ ॥ লবঙ্গ দোলঙ্গ খোঁপা বান্ধিআঁ উল্লাসে ॥ গুলাল
মালতীমালে[6] করিল বিলাসে ॥ ৫ ॥ যৌবনগরবেঁ রাধা কিছু নাহিঁ জাণে ॥ মোর বৃন্দাবন পসী মোক নাহিঁ চিহ্নে ॥ ৬ ॥

১. বসন্তরঞ্জন 'রাধিকয়াভিদধে'।
২. বসন্তরঞ্জন 'অথ স ত্রপা ভরমনা বিহিতং'।
৩. বসন্তরঞ্জন 'প্রতিঘং মুবজিৎ (কৃতবানেব)'।
৪. পাঠে সংশয় রয়েছে। বসন্তরঞ্জনের পাঠ নেওয়া হল।
৫. 'পাউখুড়ী' লিখে 'উ' বর্ণটি কেটে দেওয়া হয়েছে।
৬. 'মালে'তে এ-কার মাত্রার উপরে দেওয়া হয়েছে।



১২২খ

বৃন্দাবন দেখি মোর পোড়এ আন্তর[1] ॥ তোহ্মা দেখী রাধার না করোঁ আথান্তর ॥ ৭ ॥ যত বা ফুল ফল নিল তার দেন্ত কৌড়ী ॥ নহে বা বান্ধিআঁ রাখিবোঁ দৃঢ় দৌড়ী ॥ ৯[2] ॥ এভোঁহো সুন্দরি রাধা ধরু মোর বোল ॥ কৌড়ীর আন্তরেঁ মোরে দেও[3] চুম্ব কোল ॥ ১০[4] ॥ আকারণে বোলে রাধা মোরে আনুখর ॥ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর ॥ ১১[5] ॥ রামগিরীরাগ ঃ ॥ আঠতালা ॥ নিশম্য কৃষ্ণবচনং মহারোষমতী[6] সতী. । জরতী রাধিকামাধিবতীমিতি তৎহোবদৎ[7] ॥

আনেক যতন করি নান্দের নন্দন. । আহ্মা হাথেঁ আনায়িল তোহ্মা বৃন্দাবন ॥ আসিতেঁ তোহ্মাক দেখী হরষিত মন। আগু গেলা দেখায়িতেঁ তোহ্মাক তরুগণ ॥ ১ ॥ এহে ॥ এবেঁ মোক বোলে কাহ্নাঞিঁ সব বিপরীত ॥ হেন বুঝোঁ রাধা তোঁ করিলি কু চরিত ॥ ধ্রু ॥ তার বৃন্দাবনক আয়িলাহোঁ চিরকালে। তুলী লৈল নানা ফুল ভাঙ্গী লৈল ডালে ॥ জত আপ[8] ১২২

১. 'পরাণী' লিখে কেটে দিয়ে 'আন্তর' লেখা হয়েছে।
২. বসন্তরঞ্জনের পাঠ '৮'।
৩. বসন্তরঞ্জন 'দেউ'।
৪. বসন্তরঞ্জনের পাঠ '৯'।
৫. বসন্তরঞ্জনের পাঠ '১০'।
৬. বসন্তরঞ্জন 'মহারে'ষবতী'।
৭. বসন্তরঞ্জন 'রাধিকামাধিমতীমিতি ততোঽবদৎ'।
৮. 'অপ' লিখে আ-এর উপরে আ-কারের দণ্ড চিহ্ন দেওয়া হয়েছে।



১২৩ক

রাধ কৈল[১] জাণহ আপণে। তার বোল না ধরিলে মরসিব কেহে॥ ২॥ তোহ্মার চরিত্র রাধা না বুঝিএ ভাল.। কাহ্নাঞিঁকে
ভাণ্ডিতেঁ পারিবেঁ কত কাল॥ আনুরোধ এড়ায়িতেঁ নারিবি তাহার.। বুঝিআঁ রাখহ রাধা মোর উপকার॥ ৩॥ যত ফুল ফ
ল নিলেঁ তার চাহে কৌড়ী.। না দিলেঁ বান্ধিআঁ থুয়িতেঁ সজ কৈল দড়ী॥ বান্ধিআঁ রাখিলেঁ বলেঁ হৈব জাতী
নাশ। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস॥ ৪॥ কোড়ারাগঃ॥ একতালী॥ সম্মারে বুয়িলোঁ বড়ায়ি সজা
ইআঁ আঙ্কুড়ী.। বৃন্দাবনে ফুল পাত না ভাঙ্গে পাখুড়ী॥ কৃষ্ণেঁ দেখিলেঁ বড়ায়ি পাড়িবেক গালী.। আঞ্চলে
ধরিল[২] আর বুলিল[৩] ধামালী॥ ১॥ তবেঁ বোল ফুল তোল[৪] বড়ায়ি॥ যা নাহিঁ আইসে কাহ্নাঞিঁ॥ ধ্রু॥ ফুল তুলিহ বড়ায়ি
চাম্পা নাগেশ্বর.। গাছ না ভাঙ্গিহ ফল না লৈহ বিথর॥ কৃষ্ণ দেখিলেঁ বড়ায়ি লয়িবেক কর.। সুণিআঁ সাসুড়ী যায়ি

১. ‘কৈল’ এর ‘ল’ মার্জিনের উপরে লিখিত।
২. বসন্তরঞ্জন ‘ধরিব’। পুথিপাঠ ‘ধরিল’ মনে হয়।
৩. বসন্তরঞ্জন ‘বুলিব’। পুথিপাঠ ‘বুলিল’ মনে হয়।
৪. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ ‘ফুল তোল (না তোল)’ অনাবশ্যক মনে হয়।



১৯০ক

গো. ॥ ১ ॥ সপনে দেখিলোঁ মো কাহ্ন. চিত্তে না পড়এ আন. তাক পাঅবোঁ কমণ পরকারে. ॥ ২ ॥ আইল চৈত মাস. কি মোর বসতী আশ. নিফল যৌবনভারে. ॥ ৩ ॥ বিরহে আন্তর জলে. সুতিলোঁ কদমতলে. আধিক আন্তর মোর[১] পোড়ে. ॥ ৪ ॥ পরিধান নেত লাসী. হাথত মোহন বাঁশী. সে কাহ্ণাঞিঁ গেলা আকাশে. ॥ ৫ ॥ সুতিলোঁ সখির বোলে. সজল নলিনীদলে. তাত হৈতেঁ আনল শীতলে. ॥ ৬ ॥ ডালী ভরী ফুল পামে[২]. মোবে পাঠায়িল কাহ্নে. তাক মো না চ্ছুয়িলোঁ[৩] হাথে. ॥ ৭ ॥ তাম্বুল না লৈলোঁ করে. তোক মাইলোঁ চড়ে.[৪] তেঁসি কাহ্ন আসুখিল মোরে. ॥ ৮ ॥ দুতী ধরোঁ তোর পাএ. হের মোর প্রাণ জাএ. কহ মোরে জীবন উপাএ. ॥ ৯ ॥ বহে প্রভাত সমএ. মলয় শিয়ল বাএ. বৃন্দাবনে কুয়িলী কাঢ়ে রাএ ॥ ১০ ॥ সাগরসঙ্গম গিআঁ. গাএর মাঁস কাটি[৫]

১. ‘৮’ লাইন শেষে।
২. ‘পানে’ লিখতে লিপিকর ‘পামে’ লিখেছেন।
৩. বসন্তরঞ্জনের পাঠ : ‘ছুযিলোঁ’।
৪. ‘৮’ লাইন শেষে।
৫. ‘৮’ লাইন শেষে।

অথ রাধাবিরহঃ



১৯০খ

আঁ. আপণা মগর ভোজ দিআঁ ॥ ১১ ॥ এ জন্মে বা না কয়িলোঁ ভাগ. হারায়িলোঁ কাহ্নের লাগ আর তার না পায়িবোঁ লা[১]
গ. ॥ ১২ ॥ কিবা পুরুব জরমে. খণ্ডব্রত কইল আহ্মে. তার ফলেঁ কাহ্নাঞিঁ হারায়িলোঁ. ॥ ১৩ ॥ আণি দেহ বনমালী. বন্দি[২]
আঁ দেবী বাসলী. গাইল বড়ু চণ্ডীদাসে[৩]. ॥ ১৪ ॥ বেলাবলীরাগঃ. ॥ কুড়ুক্কঃ. ॥ দেখিলোঁ প্রথম নিশী. স
পনে সুন তোঁ বসী. সব কথা কহিআঁরো তোহ্মারে.[৪] ॥ হে ॥ বসিআঁ কদমতলে. সে কৃষ্ণ করিল কো ১৯০
লে. চুম্বিল বদন আহ্মারে হে ॥ ১ ॥ এ মোর নিফল জীবন এ বড়ায়ি ল. । সে কৃষ্ণ আনিআঁ দেহ মোরে[৫]
হে. ॥ ধ্রু ॥ লেপিআঁ তনু চন্দনে. বুলিআঁ তবেঁ বচনে . আড়বাঁশী বাএ মধুরে. ॥ চাহিল মোরে সুরতী. না দিলোঁ মো আনু
মতী. দেখিলোঁ মো দুঅজ পহরে. ॥ ২ ॥ তিঅজ[৬] পহর নিশী. মোঞঁ কাহ্নাঞিঁর কৌলে বসী . নেহানিলোঁ[৭] তাহার বদনে

১. অসমাপ্তিসূচক '৮' লাইন শেষে।
২. অসমাপ্তিসূচক '৮' লাইন শেষে।
৩. সমগ্র গীতটিতে, ত্রিপদীবন্ধে, প্রথম দুই পদযতিতে ( ) বিন্দু চিহ্ন ব্যবহৃত। বসন্তবঞ্জনের পাঠে এক দাঁড়িচিহ্ন ব্যবহৃত হয়েছে।
৪. বসন্তবঞ্জনেব পাঠে (.) এই যতিচিহ্ন দেওয়া হযনি। 'তোহ্মা' এবং 'রে'-এব মাঝে সূত্রবন্ধনীস্থানে '৮' চিহ্ন।
৫. অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইন শেষে।
৬. পাঠ অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ নেওয়া হল।
৭. বসন্তরঞ্জনের পরিবর্তিত পাঠ 'নেহালিলোঁ'।



১৯১ক

॥ ঈসত বদন করী. মন মোর নিল হরী. বেআকুলী ভয়িলোঁ মদনে. ॥ ৩ ॥ চউঠ পহরে কাহ্ন. করিল আধর পান. মো
র ভৈল রতিরস আশে. ॥ দারুণ কোকিল নাদে ভাঁগিল আহ্মার নিন্দে. গাইল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ বিভাষরাগঃ. ॥ কুড়ু
ক্কঃ. ॥ সপনে দেখিলোঁ মো কাহ্ন. । আগ বড়ায়ি. ॥ চিত্তে মোর না পড়ে আন. ॥ কি হরি হরি. ॥ হাণিল
মদন পাঁচ বাণে. । আগ বড়ায়ি. ॥ তেঁ মোর দগধ পবাণে. ॥ কি হরি হরি. ॥ ১ ॥ মুকুলিল কুঞ্জ নেআলী
॥ আগ বড়ায়ি ॥ আণিআর বনমালী. ॥ ধ্রু ॥ দক্ষিণ মলয়া বাত বহে. । না জাণো মো কেহ্ন করে গাএ. ॥
ঝাঁট করী কাহ্নাঞিঁ আনাওঁ. । রতীসুখে[১] বজনী পোহাওঁ. ॥ ২ ॥ এ মোর বাহুব বলএ. । সবখন খসিআঁ পড়এ. ॥
অনমীষ নয়ন করিআঁ. । বিকলী মো তাব বাট চাহিআঁ. ॥ ৩ ॥ এবেঁ মোর সংপুন বএসে. । কিকে কাহ্ন করে আমরিযে. ॥ ঝাঁ

১. 'রতী'-এব পর কোনো একটি বর্ণ লিখতে গিয়ে কেটে দেওয়া হযেছে।



১৯১খ

ট করী আন কাহ্ন পাশে. । গাইল বড়ু চণ্ডীদাসে . ॥ ৪ ॥ ভৈরবীরাগঃ. ॥ একতালী. ॥ রূপকম্বা. ॥ কাহ্নের তাম্বুল রাধা দি
লোঁ তোর হাথে. । সে তাম্বুল রাধা তোঁ ভাঁগিলি মোর মাথে. ॥ এবে ঘুসঘুসাআঁ পোড়ে তোর মন. । পোটলী বান্ধিআঁ রাখ
নহুলী যৌবন. ॥ ১ ॥ পাগলী রাধা গোআলিনী গো ॥ কথা পাব নান্দে যশোদার পো. ॥ ধ্রুঃ ॥ গন্ধ চন্দন
রাধা দিলোঁ তোর গাএ. । সে গন্ধ চন্দন মুছিলোঁ[১] বাম পাএ. ॥ এবেঁ তোঁ গোআলিনী কি বোলসি আর. । কা
হ্ন দুর গেল বৃন্দাবনের পার. ॥ ২ ॥ বিথর বুয়িলোঁ তোরে কাহ্নের আন্তরে. । তবে বাম কবেঁ চড় মায়িলি মো ১৯১
হোরে. ॥ এবেঁ কাহ্নের আন্তরে তোর প্রাণ জাএ. । তাহাক করিব আহ্মে কমণ উপাএ. ॥ ৩ ॥ আনেক কাকুতী করি[২]
তোক গোআলিনী. । আতি উতাপঠ হৈল দেব চক্রপাণী. ॥ এবেঁ নিবারিআঁ থাক আপণার মন. । গাইল বড়ু চণ্ডীদা

১. 'মুছিলোঁ'. একাব অনাবশ্যকভাবে লেখা হয়েছে। বসন্তরঞ্জনেব পাঠ : 'মুছিলি'.
২ অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইন শেষে।



১৯২ক

. স বাসলীগণ ॥ ৪ ॥ [১]ধানুষীরাগঃ ॥ একতালী. ॥[১] এ ধন যৌবন বড়ায়ি সবঈ আসার. । ছিণ্ডিআঁ পেলাইবোঁ গজমুকু
তার হার. ॥ মুছিআঁ পেলায়িবো মোয়ে[২] সিসের সিন্দূর. । বাহুর 'বলয়া মো করিবোঁ শংখচুর. ॥ ১ ॥ দারুণী বড়ায়ি গো
দেহ প্রাণদান. ॥ আপণার দৈব দোষে হারায়িলোঁ কাহ্ন. ॥ ধ্রু ॥ মুণ্ডিআঁ পেলাইবোঁ কেশ জাইবোঁ
সাগর. । যোগিনীরূপ ধরী লইবোঁ দেশান্তর. ॥ যবেঁ কাহ্ন না মিলিহে করমের ফলে. । হাথে তুলি
আঁ মো খাইবোঁ গরলে. ॥ ২ ॥ কাহ্ন সমে সাধিতেঁ না পায়িলোঁ রতী সিধী. । আঞ্চলের ধন মোর হরি[৩]
লেক বিধী. ॥ এভোহোঁ বড়ায়ি মোর কর প্রতিকার. । আণিআঁ দিআর মোকে কাহ্ন একবার . ॥ ৩ ॥ মাথে শম্ভু স[৪]
ম খোঁপা শিসতে সিন্দূর. । এহা দেখি কেহ্নে কাহ্ন গেলান্ত বিদূর. ॥ আনাথ করিআঁ মোক কাহ্নাঞিঁ পালাএ. । বাস[৫]

১. এই অংশের পাঠ ফটোপ্রিন্টে আসেনি। বসন্তরঞ্জনের পাঠ নেওয়া হল।
২. পাঠ অস্পষ্ট। বসন্তরঞ্জনের পাঠ নেওয়া হল।
৩. অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইনের শেষে।
৪. অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইনের শেষে।
৫. অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইনের শেষে।



১৯২খ

লী শিরে বন্দী চণ্ডীদাস গাএ. ॥ ৪ ॥ ভৈরবীরাগঃ ॥ কুড়ুক্কঃ. ॥ কাল কাহ্নাঞিঁ কঠিন তার আন্তরল. । বোলেঁ চালেঁ না আইসে তোর থানে. ॥ তোহ্মার নেহাত লাগিআঁ আনেক সন্তাপ পাআঁ[১] গেল বৃন্দাবনে. ॥ ১ ॥[২] নিবারিআঁ থাক নিজ মনে. ॥ আপণা রাখিআঁ কাহ্ন. এবেঁ গেলা নিজ থান. তাক পাইব কেন মনে. ॥ ধ্রু. ॥ তোর চরিত্র ভাবিআঁ. আন্তর দগ্ধ হআঁ ভালমন্দ কিছু না মানিআঁ. ॥ প্রতিজ্ঞা করিআঁ কাহ্নে. গেল মাঝ বৃন্দাবনে. তোর নেহে তিনাঞ্জলি[৩] দিআঁ. ॥ ২ ॥ কমণ সুধিঞঁ যাইবোঁ. কথাঁ তার লাগ পাইবোঁ[৪] আপণেঞি বোল সুবদনী. ॥ আশেষ প্রকার করী. আণি দেব মুরারী. তবেঁ তাক আণো গোআলিনী. ॥ ৩ ॥ নটক সে গদাধরে. অশেষ মুরুতী ধরে. কোণ চিহ্নে পাইবোঁ উদ্দেশে. ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ. গাইল আনন্ত ১৯২

১. বসন্তরঞ্জনের পাঠ : 'গেল কাহ্নাঞিঁ সে'।
২. 'নিবারিআঁ'র আগে কোনো একটি বর্ণ লিখিতে গিয়ে কেটে দেওয়া হয়েছে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'তিলাঞ্জলী'।
৪. 'ই'-এর উপরের ইলেক্ চিহ্ন লিপিকর ভুলক্রমে দেননি।



১৯৩ক

বড়ু চণ্ডীদাসে.॥ ৪ ॥ কোড়া রাগঃ.॥ রুপকং.॥ লগনী.॥ দণ্ডক॥ আয়িস ল বড়ায়ি রাখহ[১] পরাণ.॥ সহিতেঁ নারোঁ মনমথবাণ ॥ ১ ॥ কথাঁ মনমথ কথাঁ সে বাণ॥ কোমণ বার্ণে লএ পরাণ.॥ ২॥ বসন্তকালে কোকিল রাএ.। মণে মনমথ সে বাণ তাএ.॥ ॥ ৩ ॥ আহ্মার বোল সাবধান হয.॥ বাহির চন্দ্রকিরণে সোঅ.। ৪ ॥ কি সুতিব আহ্মে চন্দ্রকিরণে.॥ আধিকেঁ বড়ায়ি দহে মদনে.॥ ৫ ॥ মোর বোল তোঁ[২] মণে পরিভায়.॥ সিতল চন্দন আঙ্গে বুলাঅ.॥ ৬ ॥ পোড়ে কলেবর সেই চন্দনে.॥ আহ্মা নিআঁ[৩] যাহ সেই বৃন্দাবনে.॥ ৭ ॥ বাঘ ভালুকে[৪] আতি গহনে.॥ কে[৫] মণে যাইবেঁ সে বৃন্দাবনে.॥ ৮ ॥ বাঘ ভালুকে বা আহ্মাক খাউ.॥ কাহ্নাঞিঁর উদ্দেশে পরাণ জাউ.॥ ৯ ॥ যমুনা বহে খরতর ধার.॥ কেমতেঁ তাহাত হয়িবোঁ[৬] পার.॥ ১০ ॥ যবেঁ ডুবিআঁ মরোঁ যমুনাতরঙ্গে.॥ তবেঁ লয়িবোঁ গিআঁ কাহ্নের সঙ্গে.

১. 'রাহ' লিখে 'খ' বর্ণটি নির্দেশসহ মার্জিনের উপরে লিখিত।
২ অসমাপ্তিসূচক চিহ্ন '৮' সূত্রবন্ধনীর পূর্বে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'নিআ'।
৪ এ-কার নাগরী লিপিতে।
৫. অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইনের শেষে।
৬ বসন্তরঞ্জনের পাঠ : 'হয়িবেঁ'।



১৯৩খ

॥ ১১ ॥ পরিহর রাধা কাহ্নের আশে. ॥ বাসলী বন্দী গাইল চণ্ডীদাসে. ॥ ১২[১] ॥ বিভাষ রাগঃ. ॥ একতালী. ॥ রূপকম্বা. ॥ দণ্ড
কঃ. ॥ শত পল সোনা বড়ায়ি লঅাঁ সে মেল. ॥ প্রাণনাথ কাহ্নাঞিঁর উদ্দেশে চল. ॥ ১ ॥ কাল কাহ্নাঞিঁ মাথাতে[২] ঘোড়া চু
লে. ॥ এহি চিহ্নে কাহ্নাঞিঁকে চাইহ গোকুলে. ॥ ২ ॥ সুগন্ধ চন্দনে বড়ায়ি লেপিআঁ গাএ. ॥ করে করতাল ম
ধুর বাঁশী বাএ. ॥ ৩ ॥ কাল কাহ্নাঞিঁ গাএ ধরে পীত বাসে. ॥ ষোল শত গোপীজন যাএ তার পাশে. ॥ ৪ ॥ ১৯৩
নেত[৩]ধড়ী পিন্ধি আগু পাছু লাম্বাএ[৪]. ॥ চরণে নূপুর রুণুঝুণু কাঢ়ে রাএ. ॥ ৫ ॥ কপুর বাসিত বড়ায়ি নে
হ গুআ পান. ॥ শকতি করিআঁ চাহিআঁ আন কাহ্ন. ॥ ৬ ॥ আগেত চাইহ বড়ায়ি বসুলের ঘরে. ॥ আবাল চবিত্র কাহ্ন মা
য়া বড় করে. ॥ ৭ ॥ তথাঁ না পাইলেঁ চাইহ যশোদার কোলে[৫]. ॥ মায়া পাতে কাহ্নাঞিঁ তথাঁ নিন্দভোলে. ॥ ৮ ॥ তথাঁ না[৬]

১. '১৪' লিখে '১২' করা হযেছে।
২ 'মা'-এব পব 'ত' লিখে কেটে 'থা'তে' লিখিত হযেছে।
৩. 'ড়া' আবার তোলাপাঠে নীচেব মার্জিনে লিখিত।
৪ বসন্তবঞ্জনেব পাঠ : নাম্বাএ।
৫. 'কা'-নাগবী চিহ্নে লিখিত।
৬ অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইনেব শেষে।



১৯৪ক

পাইআঁ চাইহ যমুনার কূলে.॥ বাছা রাখিবারেঁ কাহ্ন[১] জাএ সে গোকুলে.॥ ৯॥ তথাঁ না পাইআঁ চাইহ যমুনার ঘাটে.॥ শি
শু সঙ্গে বেড়াএ সে যমুনা নিকটে.॥ ১০॥ বৃন্দাবনে কাহ্নাঞিঁ চাইহ[২] ভালমতে.॥ তরুগণে[৩] চড়ে কাহ্ন নানা ফল খায়িতে.॥ ১১॥
হাথতে লগুড় বাঁশী বাএ সে সুরঙ্গে.॥ তথাঁ চাইহ নারদ মুনি সঙ্গে.॥ ১২॥ তথাত চাহিআঁ না পাহ যবেঁ
কাহ্ন.॥ তবেঁস চাইহ বড়ায়ি গোপগণ থান.॥ ১৩॥ তথাহোঁ চাহিআঁ চাইহ অশঙ্কেত থানে.॥ গোপী
গণ লআঁ কিবা করে নিধুবনে.॥ ১৪॥ তথাহোঁ চাহিআঁ যবেঁ না পাহ গোপালে.॥ তবেঁসি চাইহ গি[৪]
আঁ ভাগীরথীকূলে.॥ ১৫॥ তথাঁহোঁ না পাইলেঁ চাইহ সাগরের ঘরে.॥ সাগর গোআলে বাত পুছিহ সত্বরে.॥ ১৬॥
তথাঁ গেলেঁ যবেঁ বড়ায়ি না পাহ কাহ্নে[৫].॥ তবেঁস পুছিহ বড়ায়ি সব জন থানে.॥ ১৭॥ তবেঁ সুধি পাইবেঁ যথাঁ বসে[৬]

১. 'কাহ্ন' তোলাপাঠে মার্জিনের উপরে নির্দেশসহ লিখিত।
২. 'চাইহ' তোলাপাঠে মার্জিনের উপরে নির্দেশসহ লিখিত।
৩. 'তরুগণে'-র ণ এ-কার নাগরী লিপিতে লিখিত।
৪. '৮' লাইন শেষে।
৫. এ-কার নাগরী লিপিতে।
৬. '৮' লাইন শেষে।

অথ রাধাবিরহঃ



১৯৪খ

জগন্নাথে. ॥ আদি আন্ত কথা সব কহিল তোহ্মাতে. ॥ ১৮ ॥ তোর বোলেঁ কাহ্ন মোর আসিবেক পাশে. ॥ বাসলী শিরে ব
ন্দী গাইল চণ্ডীদাসে. ॥ ১৯ ॥ ভৈরবীরাগঃ ॥ কুড়ুক্কঃ. ॥ মোঞঁ ত সুন্দরি রাধা আতি বড় বুঢ়ী ল. বেড়ায়িতেঁ মোতে বল না
হীঁ. ॥ মোঞঁ যে বোলোঁ উত্তর . তাত আনুমতি কর. আপণেঞিঁ চাহ ত কাহ্নাঞিঁ. ॥ ১ ॥ রাধা ল. ॥ না
হেলিহ বচন আহ্মারে. ॥ যে পথেঁ উদ্দেশ পাহা. সে পথেঁ আপণে যাহা. তবেঁ কাহ্নাঞিঁ মেলিব তো ১৯৪
হ্মারে. ॥ ধ্রু ॥ চাহিতেঁ চাহিতেঁ যবেঁ সে কাহ্নুর লাগ পাহা তবেঁ তাক বুলিহ বিনএ. ॥ আঅর বোলোঁ[1]
উপাএ. ধরিহ তাহার পাএ. তবেঁ তোকে হয়িবে সদএ. ॥ ২ ॥ কাহ্নের উদ্দেশ করী. ভ্রমিহ মথুরাপুরী. নানা গি
রী কন্দর বনে. ॥ বড় যতন করিআঁ চণ্ডীরে পূজা মানিআঁ. তবেঁ তার পাইবেঁ দরশনে. ॥ ৩ ॥ চল তোঁ মথুরাপুরী

১. অসমাপ্তিসূচক চিহ্ন '৮' লাইনের শেষে।



১৯৫ক

তথাঁ তোক পাইবে হরী. না ছাড়িহ রাধা তার পাশে. ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ অনন্ত বড়ু গাইল চণ্ডীদাসে. ॥ ৪ ॥ মা
লব রাগঃ. ॥ একতালী. ॥ দধি দুধে সজাইআঁ চুকে. । সুণ বড়ায়ি ল. । জাইবোঁ হাট মথুরাক বিকে. ॥ নাএ. ॥ আল হের. ॥ না[১]
বিকাএ যদি দুধ তথাঁ. ॥ সুণ বড়ায়ি ল. । তভোঁ কাহ্নাঞিঁ সমে হৈবে কথা. ॥ নাএ. ॥ ১ ॥ আল হের. ॥ মথু[২]
রার নামে প্রাণ ঝুরে. ॥ সুণ বড়ায়ি ল. ॥ সাদ লাগে কাহ্নাঞিঁ দেখিবাবে. ॥ নাএ. ॥ ধ্রু ॥ পিন্ধি বউল পু[৩]
ষ্পের হার. । কণ্নত[৪] কুণ্ডল হিরার ধার. ॥ পিন্ধিআঁ[৫] আমূল পাটোলে. । কাহ্নাঞিঁ দেখি পড়ি গেলোঁ[৬]
ভোলে. ॥ ২ ॥ যেই খনে কাহ্নাঞিঁ দেখিবোঁ. । তখনেই তাক না এড়িবোঁ. ॥ যোগী যোগ চিন্তে যেহ্ন মনে[৭]. । কাহ্নাঞিঁ ছাড়ী
না জাণো মো আনে. ॥ ৩ ॥ না শুণিলোঁ তোহ্মার বচনে. । না খাইলোঁ কাহ্নের গুআ পানে. ॥ যত কৈল সব মতিমো

১. '৮' লাইনের শেষে।
২. '৮' লাইনের শেষে।
৩. '৮' লাইনের শেষে।
৪ 'কুকণ্নত' লিখে 'কু' কেটে দেওযা হযেছে।
৫. 'পিন্ধি'র পর সূত্রবন্ধনীর পূর্বে '৮' চিহ্ন।
৬. '৮' লাইনেব শেষে।
৭. 'মনে' মার্জিনের নীচে নির্দেশসহ লিখিত।



১৯৫খ

যে.। গাইল বড়ু চণ্ডীদাসে.॥ ৪ ॥ ভাটিআলীরাগঃ ॥ লঘুশেখরঃ.॥ যে না দিগেঁ গেলা চক্রপাণী.। আল বড়ায়ি গো.।
সে দিগেঁ কি বসন্ত না জাণী.॥ আল.॥ এবেঁ মোর মণের পোড়নী.। আল বড়ায়ি গো.॥ যেন উয়ে কুম্ভারের পণী॥ ১॥
কমন উদ্দেশে মো জাইবোঁ.॥ আল বড়ায়ি[১] গো.॥ কথাঁ না সুন্দর কাহ্ন পাইবোঁ.॥ ধ্রু.॥ আ॥ মু
কুলিল আম্ব সাহারে.। মধুলোভেঁ ভ্রমর গুজরে.॥ ডালে বসী কুয়িলী কাঢ়ে রাএ.। যেহ্ন লাগে কুলিশের ১৯৫
ঘাএ.॥ ২॥ দেব অসুর নরগণে.। বস হএ মনমথবাণে.॥ না বসএ তথাঁ কি মদনে.। যে দিগেঁ বসে নাবা
য়ণে.॥ ৩॥ পীন কঠিন উচ তনে.। কাহ্নাঞিঁ পাইলেঁ দিবোঁ আলিঙ্গণে.॥ তভোঁ যদি এড়ে দামোদরে.। তা দেখিতেঁ প্রা
ণ জাএব মোরে[২].॥ ৪॥ না শুণিলোঁ কাহ্নাঞিঁর বোলে.। না লয়িলোঁ কাহ্নাঞিঁব তাম্বুলে.॥ যত কৈলোঁ সব মতিমোষে.। গাই

১. '৮' সূত্রবন্ধনীব পূর্বে।
২. 'মো' মার্জিনের নীচে নির্দেশসহ লিখিত।



১৯৬ক

ল বড়ু চণ্ডীদাসে. ।: ৫ ॥ ধানুষী রাগঃ ॥ যতিঃ ॥ তোকে তত্ব বোলোঁ চন্দ্রাবলী. । যোড়হাথ করী বনমালী. ॥ তাত ব

ড় পাইল আপমান. । তেঁসি তোহ্মা ছাড়ী গেল কাহ্ন. ॥ ১ ॥ এবেঁ তোর বিরহ পোড়নী. ॥ আল. ॥ কথাঁ গিআঁ পাইব চ[১]

ক্রপাণী. ॥ ধ্রু ॥ তোর সখিজন হেন চাহে. । কাহ্নাঞিঁ তেজুক তোহোর[২] নেহে. ॥ তবেঁ কাহ্নাঞিঁ লআঁ বৃ[৩]

ন্দাবনে. । কেলি করে সেহি গোপীগণে ॥ ২ ॥ ষোলহ[৪] সহস্র গোপী লয়িআঁ. । বৃন্দাবন মাঝত ব[৫]

সিআঁ. ॥ নানা রসে বসে বনমালী. । তোহ্মাক[৬] বঞ্চিআঁ চন্দ্রাবলী. ॥ ৩ ॥ আইস রাধা যাই বৃ[৬]

ন্দাবনে. । তবেঁ তার পাব দরশনে. ॥ তবে[৭] তোরে কাহ্ন[৮] বা[৯] সম্ভাসে. ॥ গাইল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ ললিতরা

গঃ. ॥ একতালী. ॥ অশরীর শর[১০] কৃশিতাঙ্গলতা বিততাধিযুতা[১১] গতসাচ[১২]তিতিঃ. । পরিচিন্ত্য বিরং[১৩] চরিতানি[১৪]

১. ‘৮’ লাইনের শেষে।
২. ‘হো’ মার্জিনের উপরে নির্দেশসহ লিখিত।
৩. ‘৮’ লাইনের শেষে।
৪. ‘হ’ মার্জিনের উপরে নির্দেশসহ লিখিত।
৫. ‘৮’ লাইনের শেষে।
৬. ‘৮’ লাইনের শেষে।
৭. ‘তে’ লিখে এ-কার কেটে দেওয়া হয়েছে।
৮. ‘ঝ’ লিখে কেটে দেওয়া হয়েছে।
৯. ‘বা’ মার্জিনের উপরে (সূত্রবন্ধনী স্থানে) লিখিত, নির্দেশসহ।
১০. বসন্তরঞ্জনের পাঠ : ‘শরৈঃ’।
১১. ‘স’ লিখে কেটে দেওয়া হয়েছে।
১২. বসন্তরঞ্জনের পাঠ : ‘সাত’।
১৩. বসন্তরঞ্জনের পাঠ : চিরং।
১৪. ‘৮’ লাইনের শেষে।



১৯৬

১৯৬খ

হরেরভিমন্যুজননী[১] জরতীমবদত[২] ॥ যে কাহ্নু লাগিআঁ মো আন না চাহলোঁ[৩]. বড়ায়ি না মানিলোঁ লঘু গুরু জনে. ॥
হেন মনে[৪] পড়িহাসে. আহ্মা উপেখিআঁ রোষে. আন লআঁ বঞ্চে বৃন্দাবনে. ॥ ১ ॥ বড়ায়ি গো ॥ কত দুখ কহিব কাঁ
হিণী. ॥ দহ বুলী ঝাঁপ দিলোঁ সে মোর সুখাইল ল মোঞঁ নারী বড় আভাগিনী. ॥ ধ্রু ॥ নান্দের নন্দ
ন কাহ্নু যশোদার পোআল. তার সমে নেহা বাঢ়ায়িলোঁ. ॥ গুপতেঁ রাখিতেঁ কাজ . তাক মোঞঁ বি
কাসিলোঁ. তাহার উচিত[৫] ফল পাইলোঁ. ॥ ২ ॥ সামী মোর দুরুবার. গোআল বিশাল. প্রতি বো . ১৯৬
ল ননন্দ বাছে. ॥ সব গোপীগণে মোরে কলঙ্ক তুলিআঁ দিল. রাধিকা কাহ্নাঞিঁর সঙ্গে আছে. ॥ ৩ ॥ এত সব স
হিলোঁ মো কাহ্নের নেহাত লাগী. বড়ায়ি মোকে নেহ কাহ্নাঞিঁর পাশে. ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল বড়ু[৬]

১. বসন্তরঞ্জনের পাঠ : 'হরেরভিমন্যুজনী'।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'জরতীমবদৎ ।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'চাহিলোঁ'।
৪. 'প' লিখে তাকে 'ম' করেছেন।
৫. কোনো একটি বর্ণ লিখতে গিয়ে কেটে দেওয়া হয়েছে।
৬. '৮' লাইনের শেষে।



১৯৭ক

চণ্ডীদাসে.॥ ৪॥ বঙ্গালরাগঃ। রূপকং.॥ হরি হরি.॥ আসুখ না কর তোহ্মে শুন গোআলী.। নিকট মেলিব তা
র প্রিয় বনমালী.॥ হরি হরি.॥ মলিন না কর রাধা চান্দসম মুখ'। তোর দেহগতি দেখি মোতে লাগে দুখ.॥ ১॥ হৃ
দয়ে ভরস কর থাক মোর থানে.॥ আপণে মেলিব তোক গোকুলের কাহ্নে.॥ ধ্রুং॥ আইস মোর স
ঙ্গে রাধা যাই বৃন্দাবনে.। চাহি কুঞ্জে কুঞ্জে তোর[1] প্রিয় নারায়ণে.॥ বারতা পুছিউ বাধা সব জন
থানে.। আবসি দেখিল কেহো শ্রীমধুসূদনে.॥ ২॥ কেমনে বেড়াএ কাহ্ন কি বা রূপ ধরে.। একেঁ একেঁ
সব কথা কহ তোঁ আহ্মারে.॥ আবসে জাণিব কেহো যথাঁ বসে কাহ্নে.। পুছিতেঁ পুছিতেঁ তার পাব দরশনে.॥
৩॥ কিবা জল কিবা থল কিবা বৃন্দাবনে.। গরু রাখে কিবা বনে নান্দের নন্দনে.॥ সব ঠাই চাহিআঁ আণিব[2]

১. '৮' সূত্রবন্ধনীর আগে।
২. '৮' লাইনের শেষে।



১৯৭খ

শ্রীনিবাস.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস.॥ ৪ ॥ ললিতরাগঃ.। একতালী ॥ ময়ূরপুছে বান্ধি চূড়া. কেশ পাশে দিআঁ বেঢ়া. কনয়া কুসুমে বান্ধী জটা.॥ দেহ নীল মেঘ ছটা. গন্ধ চন্দনের ফোটা. যেন উয়ে গগনে[১] চান্দ গোটা ॥ ১ ॥ দূতা ল.॥ তোহ্মে কি দেখিলেঁ কৃষ্ণ জায়িতেঁ॥ আ.॥ এ বাটে জায়িতেঁ. গায়িতেঁ নান্দের পোঅ. হাসিতেঁ এ বাঁশী বোলায়িতেঁ .॥ ধ্রু.॥ নির্ম্মল কমল[২] বঅনে. নীল উতপল নয়নে. রতন কুণ্ড[৩] ল শোভে কণ্ঠে.॥ মাণিক দশন যুতী. গিএ শোভে[৪] গজমুতী. জীএ বাহি তার দরশনে.॥ ২॥ চন্দন চর্চ্চিত গাএ. ঘাঘর মগর পাএ. হেন বেশ হেন দবশনে.॥ নেত পবিধান লাসী. হাথে মৌহারী বাঁশী. সে কৃ ষ্ণ গেলান্ত গগনে.॥ ৩॥ মোঞঁ ত আভাগিনী রাহী. তেঁসি হাবায়িলোঁ কাহ্নাঞিঁ . এবেঁ তাক চাহি বন[৫] দেশে.॥ তথাঁ

১ 'গেগনে' লিখে 'গ'-এব একব কেটে দেওযা হযেছে।

২ 'ক'-এব পব সূত্রবন্ধনীব আগে '৮'।

৩. '৮' লাইনেব শেষে।

৪ 'শো'এব পর সূত্রবন্ধনীব আগে '৮'।

৫ 'ব'-এব পব চিহ্ন দিযে মার্জিনেব নীচে 'ন'।



১৯৮ক

ত পাইব সুধী. বড়ায়ি তোহ্মার বুধী. গাইল বড়ু চণ্ডীদাসে.॥ ৪ ॥ কেদাররাগঃ.॥ রুপকং.॥ তোহ্মোত নাতি
নী মোর পরাণ সমান.। তোহ্মার থানত মো না বুলিব আন.॥ আবসি আইসে কাহ্ন কদমের তলে.। হাথত[১]
লগুড় করী রাখএ গোকুলে.॥ ১ ॥ চল চল গোআলিনী যমুনার কূলে.॥ আবসী পাইবী তথাঁ বাল
গোপালে.॥ ধ্রু॥ কিবা রাতী কিবা দীন মাঝ বৃন্দাবনে.। নানা ফুল নানা ফল খাএ নারায়ণে॥
গোপ মুরতীসমে করে নিধুবন.। তথাঁ গেলেঁ রাধা[২] তার পাইবে দরশন.॥ ২ ॥ শুভযাত্রা করি রাধা ক
র মনোবল.। তথাঁ তোর মনোরথ[৩] হয়িব সফল[৪].॥ আহ্মে জাণি কাহ্নাঞিঁর চরিত্র সকল.। ছাড়িতেঁ না পারে সে তো[৫] কদমে
র তল.॥ ৩ ॥ পরতয় কর রাধা আহ্মার বচনে.। সত্য বচন ছাড়ী না বোলোঁ মো আনে.॥ কদমতলাক জাইউ চি

১. ‘৮’ লাইনের শেষে।
২. নির্দেশসহ নীচের মার্জিনে ‘বোধো’ লিখে বাঁদিকের এ-কার চিহ্ন দুটি কেটে দেওয়া হয়েছে।
৩. ‘মনেরথ’ লিখে পরে ‘নে’-এর ডান দিকে আকার বসানো।
৪. ‘ক’ লিখে কেটে দিয়ে নির্দেশসহ, নীচের মার্জিনে ‘ফ’ লিখিত।
৫. চিহ্ন-নির্দেশ মত নীচের মার্জিনে ‘সে তো’ লিখিত।



১৯৮খ

ত্তের হরিষে.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে.॥ ৪ ॥ ধানুষীরাগঃ.॥ একতালী.॥ কদমতরুতল গিআঁ.। কিশ
লয়েঁ শয়ন বিছাইআঁ.॥ আল রাধা.॥ আগর চন্দন[১] আঙ্গে মাখী.। কাজলে রঞ্জিল দুঈ আখী.॥ ল॥ ১॥ হেন নেহ
বড়ায়ির উদ্দেশে.॥ চলি গেলি রাধিকা হরিষে.॥ ধ্রু॥ ফুলে জড়ী বান্ধি কেশপাশে.। পরিধান ক[২]
র নেত বাসে.॥ ভৃঙ্গার ভরিআঁ লৈল জলে.। বাটা ভরী কর্পূর তাম্বুলে.॥ ২॥ তরুদল চালএ পবনে ১৯৮
। কাহ্ন আইসে হেন তাক মানে.॥ না দেখিআঁ[৩] ছাড়এ নিশাসে.। বড়ায়িক মাঙ্গে আশোআসে
॥ ৩॥ হেনমতেঁ কতোখন রহী.। কদমতলাত রাধা রহী.॥ না পাইল কাহ্নাঞিঁ দৈবদোষে.। গাইল বড়ু চণ্ডীদা
সে.॥ ৪॥ পাহাড়ীআ রাগঃ.॥ ক্রীড়া.॥ কদম্বস্য তলে স্থিত্বা রাধা তত্র চিরক্ষণং.। মনোজশিখিসন্তপ্তা বি[৪]

১. 'চন্দনে' লিখে এ-কার কেটে দেওয়া হয়েছে।
২. '৮' লাইনের শেষে।
৩. '৮' সূত্রবন্ধনীর আগে।
৪. '৮' লাইনেব শেষে।



১৯৯ক

ললাপ নিরন্তরং. ॥ দিনের সুরুজ্ঞ পোড়াআঁ মারে. রাতিহো এ দুখ চান্দে. । কেমনে সহিব পরাণে বড়ায়ি. চখুত নাই
সে নিন্দে. ॥ শীতল চন্দন আঙ্গে বুলাওঁ তভোঁ বিরহ না টুটে. ।, মেদনী বিদার দেউ গো বড়ায়ি লুকাওঁ তাহার পেটে. ॥ ১ ॥
আল. ॥ দহে পৈসু কাল দূতী. ॥ উথাআঁ পাথাআঁ আহ্মা আণিল নিফলে পোহাইল[১] রাতী. ॥ ধ্রু ॥ ত
বেঁ বুয়িলোঁ বড়ায়ি কি মোব কাহ্নের সমে নেহা বাঢায়িআঁ. । এখন আহ্মাব মরণ বড়ায়ি নিক
ট মেলিল আসিআঁ. ॥ দিন পাঁচ সাত রসত লাগিআঁ[২] দুগুণ পোড়নি সারে. । আর তাব মুখ দেখি
তেঁ না পাইলোঁ করমফল আহ্মারে. ॥ ২ ॥ সব খন মোরে[৩] নান্দের নন্দন. চুম্বন করে কপোলে. । হেন হাথ নিধী কে হরি[৪]
নিলে মো দুখমতীর হেলে. ॥ একেঁ দহদহ ঘসির আগুণ আরে কে না জালে ফুকে. । ভিড়ি আলিঙ্গন দিতেঁ না পাইলোঁ

১. 'হা' লিখে উপবেব ইলেক চিহ্ন কেটে দেওযা হযেছে।
২ 'লা'-এব পর সূত্রবন্ধনীর আগে '৮'।
৩. 'মোবে' চিহ্ননির্দেশসহ মার্জিনেব নীচে লেখা হযেছে।
৪ লাইনেব শেষে '৮'।



১৯৯খ

এ শাল থাকিল বুকে.॥ ৩॥ কি মোর যৌবন ধনে ল বড়ায়ি. কি মোর বসতী বাশে[১].। আন পাণী মোকে একো না ভাএ কি মোর জীবন আশে.॥ মাথা মুণ্ডিআঁ যোগিনী হআঁ বেড়ায়িবোঁ নানা দেশে.। বাসলীচরণ শিরে বন্দিআঁ গাইল[২] বড়ু চণ্ডীদাসে.॥ ৪॥ মল্লাররাগঃ॥ রুপকং॥ মেঘ আন্ধারী আতি ভয়ঙ্কর নিশী.। একসরী ঝুরোঁ মো কদমতলে বসী.॥ চতুর্দ্দিশ চাহোঁ কৃষ্ণ[৩] দেখিতেঁ না পাওঁ.। মেদনী বিদার দেউ পসিআঁ

লুকাওঁ.॥ ১॥ নারিব নারিব বড়ায়ি যৌবন[৪] রাখিতে.॥ সব থন মন ঝুরে কাহ্নাঞিঁ দেখিতেঁ ১৯৯

॥ ল.॥ ধ্রু॥ ভ্রমরা ভ্রমরী সমে করে কোলাহলে.। কোকিল কুহলে বসী সহকার ডালে.॥ মোঞেঁ তাক মানো বড়ায়ি যেহ্ন যমদূত.। এ দুখ খণ্ডিব কবেঁ যশোদার পুত.॥ ২॥ বড় পতিআশে আইলোঁ বনের ভিতর.। তভোঁ না মেলি

১. 'আশে' লিখে 'আ' কেটে মার্জিনের উপর 'বা' লেখা রয়েছে।
২ '৮' লাইনের শেষে।
৩ '৮' সূত্রবন্ধনীর আগে।
৪. '৮' সূত্রবন্ধনীর আগে।



২০০ক

ল মোরে নান্দের সুন্দর.॥ উন্নত যৌবন মোর দিনে দিনে শেষ.। কাহ্নাঞিঁ না বুঝে দৈবেঁ এ বিশেষ.॥ ৩॥ মলয় পবন বহে বসন্ত সমএ[১]। বিকসিত ফুলগন্ধ বহুদূর জাএ.॥ এবেঁ ঝাঁট আন বড়ায়ি নান্দের নন্দন। গাইল বড়ু চণ্ডী[২] দাস বাসলীগণ.॥ ৪॥ কহ্নুরাগঃ[৩].॥ যতিঃ.॥ মথুরার পথে বড়ায়ি এহি কদমের তলে. ধীরেঁ[৪] ধীরেঁ বসন্তের বাএ.॥ এবেঁ নানা ফুলেঁ মোঞঁ সেজা বিছাইআঁ কাহ্নাঞিঁ কাহ্নাঞিঁ দেওঁ রাএ. ॥ ১॥ আল হের.॥[৫] কাহ্নাঞিঁ মোরে আণিআঁ দে[৬]॥ আল পরাণের বড়ায়ি.॥[৭] কাহ্নাঞিঁ মোকে আণি আঁ দে.॥ ধ্রু॥ বিরহসাগর মোর গহীন গম্ভীর বড়ায়ি. এহাত কেমনে হয়িব পার.॥ যদি কাহ্নাঞিঁ কর পার এ মো র কুচকুম্ভ ভেলা করী. হএ মোর তবেঁসি নিস্তার.॥ ২॥ এহি ত বৃন্দাবন বড়ায়ি পুড়িআঁ মারে. মণে পড়ে কাহ্নাঞিঁ

১. 'সমাএ' লিখে আ-কার কাটা।

২. '৮' লাইনের শেষে।

৩. বসন্তরঞ্জনের পাঠ : 'কহ্নুরাগঃ'।

৪. '৮' লাইনেব শেষে।

৫. বসন্তরঞ্জনের পাঠ : 'আল হের [বড়ায়ি]।'

৬. '৮' সূত্রবন্ধনীর আগে। বসন্তরঞ্জন এখানে এক দাঁড়ি দিয়েছেন।

৭. বসন্তরঞ্জন এখানে এক দাঁড়ি দিয়েছেন।

অথ রাধাবিরহঃ



২০০খ

র নেহে.॥ এবেঁ থীর নহে[১] এ বড়ায়ি কোণ পরকারে.। মরি জাইব কাহ্নের বিরহে.॥ ৩ ॥ এহি বৃন্দাবনে এ বড়ায়ি
তিলে তিলে চাহিল না পাইল কাহ্নের উদ্দেশে.॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ এ বড়ায়ি গাইল বড়ু চণ্ডীদাসে.॥ ৪ ॥
বেলাবলীরাগঃ.॥ যতিঃ.॥ রাধা মাধব মুম্বিষ্য[২] পরিশ্রান্তা বনান্তরে.। জগাদ জরতীং রাধা. স্মর
জ্বরভরাতুরা.॥ প্রভু জগন্নাথেঁ মোরে যত বুইল॥ আল হের বড়ায়ি.॥ মোএঁ দুখমতী তাক না শু[৩] ২০০
ণিল.॥ হরি হরি.॥ এবেঁ আহ্মে মণে পরিভাবিল। আল হের বড়ায়ি.॥ সে কারণে আহ্মে এত দুখ পা
ইল.॥ হরি হরি.॥ ১ ॥ এবেঁ হৈল মোহোর আরততী.[৪] ॥ আল হের বড়ায়ি.॥ বোল কাহ্নে রাধা মাঙ্গে সুরতী.॥ ধ্রু ॥
যবেঁ কাহ্ন চাহিলে সুরতী.। মো তবেঁ আছিলোঁ শিশুমতী.॥ এবেঁ মোএঁ ভৈলোঁ ভর যুবতী.। আহ্মাক ছাড়িআঁ কা.

১. বসন্তরঞ্জনের পাঠ : 'এবে থীব নহে চিত'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'তদা মাধবমম্বিষ্য'।
৩ '৮' লাইনের শেষে।
৪. বসন্তবঞ্জনেব পাঠ · 'আরতী'। লিপিকর ভুল করে একটি অতিবিক্ত 'ত' লিখেছেন'



২০১ক

হ্ন গেলা কতী.॥ ২॥ সংপুন শশধর বদনে.। কমললোচন পাপ বিমোচনে.॥ সে কাহ্নাঞিঁ দিআঁ মোক দুখ আতী.।
রতি ভুঞ্জে লআঁ কোণ যুবতী.॥ ৩॥ কি না বিধি লিখিত কপালে.। মোরে দয়া না করে বালগোপালে.॥ না পায়িলোঁ
মো কাহ্নের উদ্দেশে.। গাইল বড়ু চণ্ডীদাসে.॥ ৪॥ কহ্নুরাগঃ[১].॥ লঘুশেখরঃ .॥ সংপ্রহৃষ্টোদ্য[২]গোবি
ন্দো. রমমানে[৩] ময়াসহ.। সবিধস্তস্য[৪] জরতি প্রণামে গন্তমুচ্যতাং[৫].॥ আজি সপন বড়ায়ি দেখি[৬]
ল এ। আল আলিছিল নান্দের নন্দন.॥ বাহুলতাপাশেঁ বান্ধিআঁ এ.। দিলোঁ মোঞেঁ দৃঢ় আলিঙ্গন
॥ ১॥ কি হরি হরি.॥ গোবিন্দ এ.। আল.। প্রাণ নৈল বাঁশীর নাদে.॥ ধ্রু॥ নানা আভরণগণে শোভক এ.। নীল জ[৭]
লদ সম দেহা[৮].॥ সে কাহ্নু বিহাণে প্রাণ আকুল এ.। ভাবি ভাবি তাহা[৮] নেহা.॥ ২॥ নানা ফুলে সেজা বিছাইআঁ এ.।

১. বসন্তরঞ্জনের পাঠ : 'কহ্নুরাগ'।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'সংপ্রহৃষ্টোঽদ্য'।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'রমমাণো'।
৪. বসন্তরঞ্জনের পাঠ : 'সবিধস্তস্য'।
৫. বসন্তরঞ্জনের পাঠ : 'গন্তমুচ্যতাম্'।
৬. '৮' লাইনের শেষে।
৭. '৮' লাইনের শেষে।
৮. 'মেহা' লিখে 'ম' কেটে, মার্জিনের নীচে, নির্দেশসহ 'দ' লিখিত।

অথ রাধাবিরহঃ



২০১খ

থাকিলোঁ মো কাহ্নকোলে সুতী. ॥ হেন সম্ভেদে মো জাগিলোঁ এ . নিফলে পোহাইল রাতী. ॥ ৩ ॥ সে নারীর সফল জী
বন এ. জারে কাহ্ন সুরতীঞঁ তোষে. ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁএ গাইল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ মালবরাগঃ. ॥
প্রকীর্ণকং. ॥ চিত্রকঃ. ॥ লগনী. ॥ রুপকং ॥ দণ্ডকঃ ॥ সুণ নাতিনী রাধা আহ্মার উত্তর. ॥ বাঁশী বাই[1]
আঁ প্রভাতে গেলান্তি গদাধর. ॥ ১ ॥ হেন বুঝোঁ গেলা কাহ্ন বনের ভীতর. ॥ তথা গিআঁ চাহী তাক কি
ছু নাহিঁ ডর. ॥ ২ ॥ মুগধী বড়ায়ি তোতে নাহিঁ কিছু বুধী. ॥ হাথেঁ হাথেঁ ছাড়িলী কেহ্নে গুণনিধী. ॥
॥ ৩ ॥ আইস তোর সঙ্গে জাইউ বৃন্দাবন. ॥ তথাঁ আবসি পাইব নান্দের নন্দন. ॥ ৪ ॥ রাধার বচনে বড়ায়ি গেলী
বৃন্দাবন. ॥ তথাঁ হেন রাধিকারে বুইল বচন ॥ ৫ ॥ আগু জাঅ রাধা কাহ্ন চাহিতেঁ আপুণী. ॥ তবেঁসি মেলিব[2] ২০১

১. '৮' লাইনের শেষে।
২. '৮' লাইনের শেষে।



২০২ক

তোকে দেব চক্রপাণী. ॥ ৬ ॥ বড়ায়ির বচন শুণী উল্লসিতমতী. ॥ একসরী বৃন্দাবনে রাধা কৈল গতী. ॥ ৭ ॥ দে
খিআঁ গোঠ রাখিতেঁ বুলে বনমালী. ॥ মদনে মুরুছা গেলী রাধা চন্দ্রাবলী. ॥ ৮ ॥ মুখে জল দিআঁ বড়ায়ি ততি[1]
খনে. ॥ অথবেথেঁ রাধিকারে করায়িল্ল চেতনে ॥ ৯ ॥ বুলিতেঁ লাগিলী রাধা পাইআঁ চেতনে. ॥ গা
ইল বড়ু চণ্ডীদাসে বাসলীগণে. ॥ ১০ ॥ বিভাষরাগঃ. ॥ দণ্ডকঃ. ॥ একতালী. ॥ রূপকম্বা. ॥ বির[2]
হে বিকল গোসাঞিঁ তোহ্মে বনমালী. ॥ যবেঁ আছিলাহোঁ আহ্মে আতিশয় বালী. ॥ ১ ॥ পান ফু
ল না লইলোঁ মাইলোঁ তোর দূতী. ॥ সেহো দোষ খণ্ড মোর মদনমুরুতী. ॥ ২ ॥ আর যত দুখ দিলোঁ কদমের ত[3]
লে. ॥ সেহো দোষ খণ্ড কাহ্ন না জাণিলোঁ ভোলে. ॥ ৩ ॥ বারেঁ বারেঁ তোক যত বুয়িলোঁ আহঙ্কারে. ॥ সেহো দোষ খণ্ড মোর দে[4]

১. '৮' লাইনের শেষে।
২. '৮' লাইনের শেষে।
৩. '৮' লাইনের শেষে।
৪. '৮' লাইনের শেষে।



২০২খ

ব গদাধরে. ॥ ৪ ॥ যেবা কিছু দুখ দিলোঁ পার হৈতেঁ নাএ. ॥ সেহো দোষ খণ্ড কাহ্ন ধরোঁ তোর পাএ. ॥ ৫ ॥ আর দু
খ দিলোঁ তোক বহায়িলোঁ[১] ভার. ॥ সেহো দোষ জগন্নাথ খণ্ডহ আহ্মার. ॥ ৬ ॥ না শুণিলোঁ তোর বোল আঁ[২] জাইতেঁ[৩]
পাণী. ॥ সেহো দোষ খণ্ড মোর দেব চক্রপাণী. ॥ ৭ ॥ আনাথী নারীক কত থাকে আভিমান. ॥ আ
লিঙ্গন দিআঁ কাহ্ন রাখহ পরাণ. ॥ ৮ ॥ নাহিঁ উপেখিহ মোরে নান্দের নন্দন. । গাইল বড়ু চণ্ডী[৪] ২০২
দাস বাসলীগণ. ॥ ৯ ॥ ললিতরাগঃ ॥ রূপকং ॥ নিতি নিতি গোআলিনী গেলা দধি বিকে. ॥ আনেক
ভকতি কৈলোঁ পাসরিলেঁ কিকে. ॥ যমুনাত পার কৈলোঁ নিলোঁ দধিভার. ॥ তভোঁ তোষিতেঁ নারিলোঁ মন তোহ্মা[৫]
র. ॥ ১ ॥ যৌবন গরবেঁ রাধা বড় দিলেঁ দুখ ॥ চাহিতেঁ না ফুরে আর তোহ্মার মুখ. ॥ ধ্রু ॥ বড়াব বহুআরী তোহ্মে আই[৬]

১. 'বড়ায়িলো' লিখে 'ড়'-কে 'হ'-রূপে পরিবির্তত করা হয়েছে।
২. একটি 'ল' বর্ণ ভুলক্রমে লেখা হয়নি। বসন্তরঞ্জনের পাঠ : 'লআঁ'।
৩. '৮' লাইনের শেষে।
৪. '৮' লাইনেব শেষে।
৫. '৮' লাইনের শেষে।
৬. 'আই' মার্জিনের নীচে নির্দেশসহ লিখিত।



২০৩ক

হনের রাণী। কোণ লাজেঁ ভজ এবেঁ দেব চক্রপাণী॥ কহীতেঁ লাজাই রাধা তোহ্মার যত কাজ.। ভার বহায়িআঁ[১]
ভাণ্ডায়িলেঁ দেবরাজ.॥ ২॥ চল চল গোআলিনী নিবারহ মতী.: ঘর গিআঁ সেব তোহ্মে আইহন পতী.॥ কি[২]
সক করহ রাধা আহ্মারে যতন.। না পাত জঞ্জাল এবেঁ জাওঁ বৃন্দাবন.॥ ৩॥ ছার হেন দেখোঁ এ
বেঁ তোহ্মার যৌবন.। এতেকেঁ নিবারিলোঁ রাধা তোহ্মাতেঁ মন.॥ এহা তত্ব জাণী কর ঘরকে গম
ন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ.॥ ৪॥ বিভাষকহ্নরাগঃ[৩].॥ একতালী.॥ নান্দের নন্দন[৪]
কাহ্নাঞিঁ তোহ্মে বনমালী.। ত্রিভুবনে গোসাঞিঁ তোহ্মে আধিকারী.॥ নরসিংহরূপেঁ তোহ্মে হিরণ্য বিদা[৫]
রী। কংস মারিবারে তোহ্মে গোকুল তরী.॥ ১॥ আল শ্রীহরি গোবিন্দ মধুসূদন.॥ জায়িতেঁ নে মোরে আপণ ভুব[৬]

১. ‘৮’ লাইনের শেষে।
২. ‘৮’ লাইনের শেষে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : ‘বিভাষকহূরাগঃ’।
৪. ‘৮’ লাইনের শেষে।
৫. ‘৮’ লাইনের শেষে।
৬. ‘৮’ লাইনের শেষে।



২০৩খ

ন.॥ ধ্রু.॥ নানা রতি সমে মোর হরিআঁ পরাণ.। বিকলী করিআঁ মোক তোহ্মে বুলহ কাহ্ন.॥ তোহ্মাক চাহিআঁ ভৈল পা
ঞ্জর শেষ.: এবেঁ তোর লাগ পাইলোঁ দেব ঋষিকেশ.॥ ২॥ তোহ্মা বিণি মোর রূপ যৌবন নিফল.। হে[১] ভাবি আই
লোঁ মোঞঁ কদমের তল.॥ বঞ্চিলোঁ সকল রাতী তোহ্মার কারণে.। তবেঁ মোকে নাহি দিলেঁ তো[২]
হ্মো দরশনে.॥ ৩॥ মোর রূপ[৩] যৌবনে পড়িলেহা[৪] ভোলে.। দূতা দিআঁ পাঠায়িলেঁ কর্পূর তাম্বুলে.।
দূতাক মাইল আহ্মে উনমত কালে.। আন্তর পোড়এ এবেঁ বিরহ আনলে.॥ ৪॥ যোড় হাথ করী ২০৩
গোসাঞিঁ বোলো মো তোহ্মারে.॥ আহ্মার সকল দোষ[৫] খণ্ডহ বিদূরে.॥ নিকট বসিতেঁ মোক দেহ আনুম[৬]
তী.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগতী॥ ৫॥ ললিতরাগঃ.॥ ক্রীড়া.॥ নিকট না আইস লোক বুলিব অবো[৭]

১. বসন্তরঞ্জনেব পাঠ : 'হেন'। 'ন' বর্ণটি লিপিকর বোধহয় ভুলক্রমে লেখেননি। এই সংশোধন সঙ্গত মনে হয।
২. '৮' লাইনের শেষে।
৩. 'রূপ' চিহ্ন নির্দেশসহ মার্জিনেব উপরে লিখিত।
৪. 'লে'-এর এ-কার মাত্রার উপব নাগরী হবফে লিখিত। বসন্তরঞ্জনেব পাঠ : 'পড়িলাহা'।
৫. 'দোষে' লিখে এ-কার কেটে দেওয়া হয়েছে।
৬. '৮' লাইনের শেষে।
৭. বসন্তরঞ্জনের পাঠ : 'আবো'।



২০৪ক

ল।[১] দূর থাকি বোল রাধা সুণ মোর বোল ·। এবেসি জাণিল ভৈল কলি আবতার। সব জন থাকিতে ভাগিনা চাহ[২] জার ·। ১ ·। কম
ণ ঝগড় রাধা পাতাসি তোঁ। পরনারী হরণ না করোঁ মো ·। ধ্রু ·। উতপতি ভৈল তোর উত্তম কুলে। আহ্মে তো ভাগিনা তোর[৩] দেব স
ম তুলে। সমুচিত নহে রাধা তোহ্মা সম্মে কেলি[৪] মোর পাণে ˈমাল রাধা তেজহ ধামালী ·। ২ ·।[৫]
দূতা দিএাঁ[৬] পাঠায়িলোঁ গলার গজমুতী। তবে নাম পাতা
য়িলেঁ[৭] আহ্মে আবালি সতী ·। এবে কেহ্নে গোআলিনী পোড়ে তোর মন। পোটলী বান্ধিএাঁ রাখ
নহুলী যৌবন ·। ৩ ·। বাপ নন্দ ঘোষ মামা আইহন বীর. মায় জসোদা পুষিলেক দিএাঁ খীর ·। তেকারণে মামী
তোহ্মা তেজে বনমালী। গাইল বড়ু চণ্ডীদাস বন্দিএাঁ বাসলী ·। ৪ ·। গুজ্জরীরাগঃ। যতিঃ ·। গুণ বুঝি মধুকর পরিহ

১. এই পাতা থেকে পৃথক হাতের লেখা। বর্ণগুলি জড়ানো। অপেক্ষাকৃত আধুনিক। বানানেও কিছু কিছু পার্থক্য রয়েছে এবং দু'দাঁড়ির স্থলে বিন্দু-চিহ্নসহ এক দাঁড়ি দিয়ে দু'দাঁড়ি বুঝিয়েছেন মনে হয়।
২. '[illegible]াহে' লিখে এ-কার কাটা।
৩. 'র' চিহ্ন নির্দেশসহ মার্জিনের উপরে লিখিত।
৪. '৮' সূত্রবন্ধনীর আগে। বসন্তরঞ্জনের পাঠে দাঁড়ি চিহ্ন দেওয়া হয়েছে।
৫. এরপর 'কিসক পাতসি রাধা তো ডোম্ব চাণ্ডালী'॥ ২॥' লিখে কেটে দেওয়া হয়েছে।
৬. '৮' সূত্রবন্ধনীর আগে।
৭. বসন্তরঞ্জনের পাঠ : 'পাড়ায়িলোঁ'।



২০৪খ

শ্রীরা[৯] ২০৪

র বন। আইস বন মাঝেঁ বিকচ নলীন ·' তোহ্মে তেজীবারে কেহ্নে কর চীত। নাগর জনের হেন[১] উচীত ·। ১ ·। তোহ্মারে দেখিএঁা মোরে পাঞ্চশরে মারে ·। নিদয় হৃদয় কর[২] দয়া ধর মোরে ·। ধ্রু ·। কাহ্ন মোর কুটুম্ব সহোদর নাহি মতী। এক তোহ্মা গতী পুছিএঁা চাহা দূতী.। বড় পতিআসেঁ[৩] মোঁ খোপা ফুলে ভরী। আইলো তোর বৃন্দাবন তোহ্মা অনুসরী ·। ২ ·। কায় মনে পরসন হয় মোক কাহ্ন[৪] একবার কর দেব আহ্মার সমান। তোহ্মার সমান মোএঁ[৫] রাধা চন্দ্রাবলী[৬] কর রতী অনুমতী পৃয় বনমালী ·। ৩ ·; নিফল না কর রাধা[৭] কাহ্ন আহ্মার যৌবন। যাচক জনের কাহ্ন করহ তোষণ ·। আলিঙ্গন[৮] দিএঁা রাখ আহ্মার জীবন। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ ·। ৪ ·। মল্লাররাগ ·। রুপকং ·। আহোনিশি যোগ ধেআই। মন পবন গগনে রহাই ·। মূল কম

১. বসন্তরঞ্জনের পাঠ : 'না হএ উচীত'। এই সংশোধন সঙ্গত মনে হয়।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'কব' বদলে 'কাহ্ন' করা হয়েছে। তাতেই অর্থসঙ্গতি থাকে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'আশেঁ'। '৮' সূত্রবন্ধনীর আগে।
৪ বসন্তরঞ্জনেব পাঠে প্রত্যাশিত দাঁড়িচিহ্ন দেওয়া হয়েছে।
৫. 'তোহ্মার সমান ল রাধা' লিখে কেটে দেওয়াব পর 'মোএঁ'।
৬. '৮' সূত্রবন্ধনীর পূর্বে বসন্তবঞ্জনের পাঠে দাঁড়িচিহ্ন দেওযা হয়েছে।
৭. বসন্তরঞ্জনের পাঠে নির্দেশসহ অতিরিক্ত এই 'রাধা' শব্দটি বর্জিত হয়েছে।
৮. 'আলিঙ্গণ' লিখে মাঝের 'ণ' কেটে দেওয়া হয়েছে।
৯ এই পাঠে সংশয রযেছে। অর্থও স্পষ্ট নয়। বসন্তরঞ্জনের পাঠে এ-অংশ বর্জিত। কোনো ব্যাখ্যা বা টীকাও নেই। ২০৫খ-তে ঠিক এই ধবনেব লিপিতে 'শ্রীবাম' লিখিত হয়েছে। পাতার ডানদিকের মার্জিনে সংখ্যা বোঝাতে গিয়ে লিপিকর কোথাও কোথাও 'শ্রীরা' বা শ্রী লিখেছেন। কিন্তু সর্বত্র লেখেননি। কাবণ বোঝা গেল না।



২০৫ক

লে কয়িলে মধুপান। এবেঁ পাইএঁা আহ্মো ব্রহ্মাগেআন ·। ১ ·। দূর আনুসর সুন্দরি রাহী। মিছা লোভ কর পায়িতেঁ কাহ্নাএঁী ·। ধ্রু ·। ইহা[1] পিঙ্গলা সুসম্না সন্ধী। মন পবন তাত কেল[2] বন্দী ·। দশমী দুয়ারে দিলোঁ কপাট। এবে চড়িলোঁ মো সে যোগবাট ·। ২ ·।[3] গেআনবাণে ছেদিলোঁ মদনবাণ তে আর না ভোলো[4] তোহ্মার যৌবন ·। এবে দেহে মোর নাহি বিকার[5] আসার দেখীলো সব সংসার ·। ৩ ·। রাধাক বুলিলোঁ নিঠুর বাণী। নাগরবর দেব চক্রপাণী ·। ধেআনে থা কিল নিচলমনেঃ। গায়িল বড়ু চণ্ডীদাস বাসলীগণে[6] ·। ৪ ·। বঙ্গালবরাড়ী[7] ·। রূপকং ·। চিরাদমধুরাং পীবে[8] রাধা মধুরিপোর্ব্বচঃ। জগাদ জগতাং রম্যা বচনং করুণান্বিতং ·। আতি দুখিনী বালী ল। আল লবলীদলকোঅলী ·। ল আ ল[9]। মদনবাণে পরাণে আকুলী ল। বিরহে না মার মোরে[10] ল। আল। চরণে ধরোঁ[11] তোরে ল। আল তিরিবধ পাপ নাহি

১. বসন্তরঞ্জনের পাঠ : 'ইড়া'।
২. বসন্তবঞ্জনের পাঠ : 'কৈল'।
৩. '৮' লাইনের শেষে।
৪. '৮' সূত্রবন্ধনী 'ভো' এবং 'লো'-এর মাঝে।
৫. বসন্তরঞ্জনের পাঠে দাঁড়ি চিহ্ন রযেছে।
৬. '৮' সূত্রবন্ধনী 'বাসলীগ' এবং 'ণে'-এর মাঝে।
৭. বসন্তরঞ্জনের পাঠ : 'বঙ্গালবরাড়ী [ রাগঃ]'।
৮. বসন্তরঞ্জনের পাঠ : 'চিরাদমধুবং পীত্বা'।
৯. বসন্তরঞ্জনের পাঠ : 'লআ ল'-এর স্থানে 'ল'।
১০. 'মোরে'-এর 'মো' অস্পষ্ট হওয়াতে মার্জিনের নীচে চিহ্ন নির্দেশসহ পুনর্বার লিখিত।
১১. 'চরণেধর' লিখে মার্জিনে 'রোঁ' পুনর্বার লিখিত।



২০৫খ

শ্রী[৭]২০৫

ক ডর তোহ্মারে ল ৷৷ ১ ৷৷ কাহ্নু কিকে কর আসম্মতী ল। আল. মাথ তুলিএঁা দেখহ আহ্মার গতী ৷৷ ল ৷৷ যাবত আছে পরাণে ল তাবত দেহ বচনে[১] ৷৷ আহ্মার মরণ তোহ্মার এহি ধেআনে। ল। যবে দরশন ভেল[২]। তবে কেহ্নে না তেজি ল। এবেঁ[৩] তোহ্মে মোকে বড়ায়ি দুখিনী কৈল ল[৪] ৷৷ ২ ৷৷ কাহ্নু তোহ্মার নেহাত লাগিল। সকল রজনী জাগিল। তোহ্মাক না পাইল মোএঁ ত বড় আভাগী। এবে পায়িলোঁ দরশনে ল। আর জরমের পুনে ল। দেব দামোদর হয় মোক পরসনে ল ৷৷ ৩ ৷৷ দেখী মোর দেহগতী ল। নিঠুর তোহ্মার মতি ল. বুঝিতেঁ নারিল তিরি পুরুষ জাতি ল। এভোঁ দয়া ধর মোরে ল। জীএঁা মোঁ সঙ্গমে তোরে ল। গাইল বড়ু চণ্ডীদাস[৫] বাসলীবরে ল ৷৷ ৪ ৷৷ ভৈরবীরাগ রূপক[৬] ৷৷ যতির্ব্বা। রঘুবংশ পরধান। আহ্মে শ্রীরাম[৭] নাম

১. ‘পরাণে’ লিখে কেটে ‘বচনে’ লেখা হযেছে।

২ বসন্তরঞ্জনের পাঠ : ‘ভৈল’।

৩. ‘এহ্মো’ লিখে সংশোধন করে ‘এবেঁ’ লিখিত।

৪. ‘৮’ সূত্রবন্ধনীর আগে।

৫. ‘গায়িল বড়ু চণ্ডীদাস’ দ্বিতীযবাব ভুলক্রমে লিখিত। বসন্তরঞ্জনের সংস্কবণে উল্লেখসহ বর্জিত হযেছে.

৬. বসন্তরঞ্জনের পাঠ : ‘ভৈরবী রাগঃ॥ রূপকং॥’

৭. পাঠে সংশয় আছে, এই পাতায় ৭ম লাইনে ‘শ্রীরাম’ এই লিপিতে লিখিত হযেছে।



২০৬ক

আহ্মার সুণ তোহ্মে কথা ·। সপুত্র বান্ধবে বাঢ়ে. লঙ্কার রাবণে ল তাহার কাটিলোঁ দশ মাথা ·। ১ ·। রাধা ল। আহ্মে চিত্ত নে[১] বারিল তোরে। বাপ বসুল মাওঅ[২] দৈবকী ইল[৩] মোরে ·। ধ্রু ·। উত্তম কুলত মোর জরম ভৈল ল। আহ্মা লএঁা নাহি পরদারে ·।[৪] আহ্মে দেব ত্রিভুবনে সারে ·। ২ ·। আহ্মে হরী নারায়ণ মুকুন্দ মুরারী ল। যুগেঁ যুগে অবতার করী ল ·। অসুর মা রিএঁা ধরণী পাতিল : সব পাপ করম নেবারী ·। ৩ ·। এভহো নিলজী রাহী ছাড়[৫] মোর আশে ল। সন্তু গো প নাহী জাণে ·। চল তোহ্মে নিজ বাস গাইল বড়ু চণ্ডীদাস বন্দিএঁা বাসলীচরণে ·। ৪ ·। শ্রীরাগঃ ·। যতিঃ[৬] ·। নানা তপফলে[৭] তোহ্মা মোরে দিল বিধী। আরে. কেহ্নে ঘর[৮] জাঁইতে মোকে বোল গুণনিধী ·। ল ·। তোহ্মে জবে[৯] যোগী হৈলা সকল[১০] তেজিএঁা। থাকিব যোগিনী হএঁা তোহাঁক সেবিএঁা ·। ল[১১] ·। ১ ॥ না জাইবোঁ ঘর আর[১২] তোহ্মাক ছাড়িএঁা ·।[১৩] বড় দুখ পাইলোঁ

১. এর পর 'ব' লিখে কেটে দেওয়া হয়েছে।
২. বসন্তরঞ্জনেব পাঠ : 'মাঅ'।
৩. বসন্তরঞ্জনের পাঠ : '[হ] ইল'।
৪. বসন্তরঞ্জনের সংস্করণে এখানে ··· ··· চিহ্ন দিয়ে বোধহয় ছাড় বোঝানো হয়েছে, কিন্তু পুথির পাঠে কোনো ছাড় আছে মনে হয় না।
৫. 'ছাড়হ' লিখে 'হ' কাটা।
৬. বসন্তরঞ্জনের পাঠ : 'শ্রী রাগঃ ॥ যতিঃ ॥'
৭. 'তপোফলে' লিখে ও-কার কাটা।
৮. 'ঘর' চিহ্ননির্দেশসহ মার্জিনের নীচে লিখিত।
৯. 'যোগী' লিখে কেটে দিয়ে মার্জিনের নীচে নির্দেশসহ 'জবে' লিখিত।
১০. '৮' লাইনের শেষে।
১১. সম্ভবত প্রথমে একটি 'ল' লিখে কেটে দিয়ে আবার স্পষ্ট করে 'ল' লিখিত হয়েছে।
১২. কিছু লিখে কেটে দিয়ে মার্জিনের নীচে চিহ্ন নির্দেশসহ 'আর' লিখিত।
১৩. 'আর বড়' লিখে 'আর' কেটে দেওয়া হয়েছে।

অথ রাধাবিরহঃ



২০৬খ

তোর বিরহে পুড়িএঁাঁ ·। ল ·। ধ্রু ।·। পরাণে না মার মোরে[১] দেব গদাধরে। তিরিবধ ভয় কেহ্নে নাহিক তোহ্মারে ·। সপনে গেআনে মনে তো
হ্মাক চিন্তিলোঁ। তার ফল ভাল কাহ্নাঞিঁ তোহ্মা হইতে পায়িলোঁ ·। ২ ·। হেন মনে পরিভাব জগত ইশর। আহ্মাক পরাণে মাই
লে কি লাভ তোহ্মার ·। আনুগতী ভকতী আনাথি আহ্মি নারী। তভোঁ কেহ্নে আহ্মা পরিহরহ মুরারী ·। ৩ ·। এত
কাল আহ্মাক তেজিতেঁ এখোখণে। সকতি না ভৈল তোর নেহার[২] কারণে ·। কোণ লাজে বোলহ এবেঁ মোক জাই[৩] শ্রী২০৬
তে ঘর। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর ·। ৪ ·। ললিতরাগঃ[৪] ·। ক্রীড়া ·। আতি বিরহে অন্ন না খাইলোঁ তোর প্র
থম যৌবনে। দুতার বচনে আতি বিরাগে তোহ্মাকে মো মাইলোঁ বাণে ·। মন নিবারিলোঁ পাপ বিমোচিলোঁ তোহ্মা তে[৫]
জিলো জতনে। এবে গোআলিনী তো কাকুতি করসী আহ্মা পায়িতেঁ আকারণে ·। ১ ·। না কর জতন সুন্দরী রাধা আহ্মাত ন

১. 'মোবে' মার্জিনের উপরে নির্দেশচিহ্ন সহ লিখিত।
২. 'নেহ' লিখে মার্জিনের উপর নির্দেশচিহ্নসহ 'র' লিখিত।
৩. '৮' লাইনের শেষে।
৪. বসন্তরঞ্জনের পাঠ : 'ললিত রাগঃ॥'
৫. '৮' লাইনের শেষে।



২০৭ক

পাত মায়া। সত্য ত্রেতা দ্বাপর কলী আহ্মে নিরঞ্জন কায়া ·। ধ্রু ·। আহোনিশি আছিলো যমুনা তীরে তোকে[১] না কৈলোঁ যতনে ·। এবেঁ আকুলী হঞাঁ কাম বাণে কেহ্নে চাহসি আহ্মারে[২] ·। হাসিঞাঁ উত্তর বুইলো মো রাধা না দিল সরস বাণী। ছারেঁ খারেঁ এবে যাউর[৩] যৌবন সুণ আয়িহনের রাণী ·। ২ ·। আহ্মে সে কশ্যপ ঋষির কুয়র তোহ্মে সাগরকোঁয়রী। যৌবন[৪]গরবে আহ্মা না চিহ্নিলী সুণ মুগধী পামরী॥ সব দৈত্যগণ আপণে মারিলো মোঞে তো হ্মার আন্তরে।[৫] যুগতি করিঞাঁ তোহ্মা সংপিল আহ্মারে ·। ৩ ·। তেজ সঙ্গ মোর[৬] নাহি মোতে রঙ্গ আর তোহ্মার শৃঙ্গারে। সকল গোকুল ভার বহাইলে করায়িলে বড় খাঁখারে ·। ছাড় মোর পাশ চল নিজ বাস তেজহ আহ্মার[৭] আস। বাসলীচরণ শিরে বন্দিঞাঁ গাইল বড়ু চণ্ডীদাস ·। ৪ ·। কহ্নু রাগঃ[৮]। রূপকং[৯] লগনী.। আহে কাহ্নাঞিঁ.। আছিলোঁ

১. বসন্তরঞ্জনের পাঠ : 'মোকে'।
২. বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'আহ্মারে চাহসি কেহ্নে'। এই সংশোধন অনাবশ্যক মনে হয়।
৩ বসন্তরঞ্জনের পাঠ : 'যাউক'। এটিই সঙ্গত পাঠ মনে হয়।
৪. 'যৌবন শব' লিখে 'শর' কাটা।
৫. বসন্তরঞ্জনের পাঠ : [সব দেবেঁ মেলি] যুগতি কবিঞাঁ। এই পরিবর্তন অনাবশ্যক মনে হয়। এই অংশের পাদটীকায় লেখা হয়েছে, "পুথিতে নষ্ট, ৩য় সংস্করণে সম্ভাব্য পাঠ।"—পুথিতে এ-অংশ অত্যন্ত স্পষ্ট ; আদৌ কিছু নষ্ট হয়নি।
৬. ছন্দমিলের প্রয়োজনে বসন্তরঞ্জনের সংশোধিত পাঠ 'তেজ মোর সঙ্গ'।
৭. '৮' লাইনের শেষে।
৮. বসন্তরঞ্জনের পাঠ : 'কহ্নুরাগঃ'।
৯. বসন্তরঞ্জনের পাঠ : 'রূপক॥'

অথ রাধাবিরহঃ



২০৭খ[1]

মোঁ শিশুমতী. না জাণিলোঁ রঙ্গ রতী. এবেঁ গুণী ভৈল তনু শেষ.॥ আহোনিশি একমতী. তোহ্মা ছাড়ী নাহিঁ গতী. এবেঁ কৃষ্ণ[2] ক
রহ আদেশ.॥ ১॥ আহে রাধা.॥ বাপ বসুল মোর. গোকুলে আহ্মার ঘর. গোপ লোকেঁ আহ্মা ভালেঁ জাণে.॥ সুণিলে পাইব
লাজ. তোহ্মে মোর নাহিঁ কাজ. মোর পাশ আইস অকারণে.॥ ২॥ ছার তিরী বামা জাতী. নানা দো[3]
ষেঁ উতপতী. তাক কোপ রহে কত খনে.॥ তোহ্মার[4] বিরহে মোর. আকুল পরাণ হে.। নিঠুর বোলহ কি ২০৭
কারণে.॥ ৩॥ সুণ ল সুন্দরী সতী. বুঝিলোঁ তোহ্মের[5] মতী. সুণ পাপ পুণ্যের উত্তর.॥ পুণ্য কইলেঁ স্ব
গ্গ জাইএ. নানা উপভোগ পাইএ. পাপেঁ হএ নরকের ফল.॥ ৪॥ দৈবকীর পুত্র তোহ্মো. বসুলকুমার হে. তোহ্মে[6]
দেব কংশের আরী.॥ গোপীর বালেন্দু হরী. আহ্মে বিরহিণী নারী. তোহ্মা বিণি বঞ্চিতেঁ না পারী ॥ ৫॥ তোরে বো

১. এখান থেকে হস্তলিপির বদল হয়েছে, পুরোনো লিপিকর ফিরে এসেছেন।
২ 'এবেঁ সরস' লিখে 'সবস' কেটে মার্জিনেব উপব 'কৃষ্ণ' লিখিত হয়েছে।
৩. '৮' লাইনের শেষে।
৪. '৮' সূত্রবন্ধনীর আগে।
৫. বসন্তরঞ্জনের পাঠ : 'তোহ্মার'। পুথিতে এ-কাব মাত্রার উপবে, নাগরী লিপিতে।
৬. '৮' লাইনের শেষে।



২০৮ক

রে[১] বোলোঁ চন্দ্রাবলী. আহ্মে দেব বনমালী. কেহ্নে বোল হেন পাপ বাণী.॥ মাঅ যশোদা মোর মামা আইহন ল . তোহ্মে মোর সোদর মাউলানী.॥ ৬॥ না বোলোঁ মোরে[২] নিরাস. একবার নেহ পাশ. তোহ্মে মোর পতি[৩] শ্রীনিবাস.॥ আনেক জরম পুনে ভজিলোঁ তোর চরণে. গাইল বড়ু চণ্ডীদাস.॥ ৭॥ শ্রীরাগঃ ॥ রুপকং.॥ দুতর যমুনাত রাধা তোহ্মা কৈলোঁ পার.। লাজে পিঠ দিআঁ মো বহিলোঁ দধিভার.॥ দুসহ মদনবাণে বড় দুখ পাইল.। রাজ ভরিআঁ[৪] মোর কলঙ্ক থাকিল.॥ ১॥ বিরহ সন্তাপ রাধা এবেঁসি জাণিলে[৫].॥ যৌবন গরবেঁ রাধা আহ্মা না চিহ্নিলেঁ.॥ ল.॥ ধ্রু॥ তোহ্মাত লাগিআঁ রাধা বড় পাই[৬]লোঁ দুখ.। হেন মন কৈলোঁ না দেখিবোঁ তোর মুখ.॥ তোহ্মাত লাগিআঁ রাধা তেআগিল ঘর.। তভোঁ মোর বচনে

১. ২০৭খ-২০৮ক-তে 'বোরে' কথাটি অতিরিক্ত লিখিত হযেছে, বসন্তরঞ্জনের পাঠে বর্জিত হযেছে।
২. এখানে কিছু লিখে মোছার চেষ্টা হয়েছে, মার্জিনেব উপব নির্দেশসহ 'মোরে' লিখিত।
৩. '৮' লাইনের শেষে।
৪. 'ভরি'-এর পর সূত্রবন্ধনীর পূর্বে '৮' চিহ্ন দিয়ে পরবর্তী অংশে 'আঁ' লিখিত হয়েছে।
৫. 'ল'-এর এ-কার মাত্রার উপবে নাগবী লিপিতে লিখিত।
৬. '৮' লাইনের শেষে।

অথ রাধাবিরহঃ



২০৮খ

২০৮

না দিলেঁ উত্তর.॥ ২॥ তোহ্মাত লাগিআঁ মো হইলোঁ মাহাদাণী.। তবেঁ বোলাইলেঁ সতী আইহনের রাণী.॥ এবেঁ কে
হে গোআলিনী হেন তোর মতী.। তোহ্মে রতীঞঁ কুমতী আহ্মে ধর্ম্মমতী.॥ ৩॥ নিয়ড় সম্বন্ধ রাধা না কর দূর.।
জুণি সুধি পাএ রাধা[১] রাজা কংশাসুর.॥ আর এবেঁ রাধা তোতে নাহিঁ মোর মন.। গাইল বড়ু চণ্ডীদাস
বাসলীগণ.॥ ৪॥ রামগিরীরাগঃ.॥ আঠতালা.॥ কোণ আপরাধে মোকে তেজহ কাহ্না[২]
ঞিঁ.। আপণে বিচারি তোহ্মে চাহ ত গোসাঞিঁ.॥ সকল সংপুন্ন মোর যৌবন সাজে.। তাহাক তেজি
তেঁ না জুআএ দেবরাজে.॥ ১॥ বিণি দোষে কেহো নাহিঁ তেজে রমণী.॥ সিতা রামে দুখ পাইল সুণ চক্রপা[৩]
ণী.॥ ধ্রু॥ সপনে গেআনে মনে চিন্তো আহোনিশী.। রাতী দিনে একলী কদমতলে বসী.॥ তোহ্মাত লাগি[৪]

১. 'রাধা' মার্জিনের উপরে চিহ্ন-নির্দেশসহ লিখিত।
২. '৮' লাইনের শেষে।
৩. '৮' লাইনের শেষে।
৪. '৮' লাইনের শেষে।



২০৯ক

আঁ যবেঁ প্রাণ মোর জাএ.। তবেঁ তিরীবধ লাগে কাহ্নাঞিঁ তোহ্মাএ.॥ ২॥ মদনে বিকলী হৈলোঁ হরি প্রাণ রাখ
। অকোপ হআঁ মোর আবথা দেখ.॥ একবার তোর মোর জাইউ বৃন্দাবন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ.॥
৩॥ ধানুষীরাগঃ.॥ ক্রীড়া.॥ যে বেলিতে তোকে দূতা পাঠাইলোঁ. ভাণ্ডআঁ পাঠাইলি মোরে.॥
এবেঁসি মোর টুটিল সে নেহ. মন জাএ তোহ্মারে.॥ ল.॥ ১॥ আল.॥ চল চল তোহ্মো সুন্দরি রা
ধা. মো পরিহরিলোঁ তোরে.॥ বাপ নন্দ ঘোষ মাঅ যশোদা. তেঁ তুহ্মী মামী আহ্মারে.॥ ধ্রু.॥
সোনা ভাঙ্গিলেঁ আছে উপাএ. জুড়িএ আগুনতাপে.॥ পুরুষ নেহা ভাঙ্গিলেঁ জুড়িএ কাহার বাপে.॥ ২॥ যমুনাতী[১]
রে আছিলোঁ যবেঁ তোর সুরতির আশে.॥ বোল দিআঁ মোক ভার বহা.িলেঁ. দেখি লোক উপহাসে.॥ ৩॥ এ

১ '৮' লাইনের শেষে।

অথ রাধাবিরহঃ



২০৯

২০৯খ

তেক ভাবিআঁ সুন্দরী নারী. তোতে নিবারিলোঁ মন. ছাড় তোঁ আহ্মার আশে. ॥ বাসলীচরণ শিরে বন্দিআঁ গা
ইল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ ললিতরাগঃ ॥ কুড়ুক্কঃ[১]. ॥ সরস বসন্ত কালে. কোকিলের কোলাহলে. এ নআ যৌব
ন কাহ্নাঞিঁ প্রাণ রে. ॥ এবেঁ তোহ্মার বিরহে মোর আকুল দেহে. আহ্মাকে তেজিতেঁ তোর উচিত ন
হে. ॥ ১ ॥ নহোঁ গ নহোঁ গ কাহ্নাঞিঁ তোহ্মার মাউলানী. ॥ তোর মোর নেহ সব দেব লোকেঁ ভালেঁ জা
নী. ॥ ধ্রু ॥ আছিলোঁ মো শিশুমতী. না বুঝিলোঁ সুরতী. তেকারণে তোর বোলে না দিলোঁ সম্মতী. ॥
এবেঁ মো ভর যুবতী. তোহ্মা ছাড়ী নাহিঁ গতী. এহা বুঝী মোর বোলে কর আনুমতী. ॥ ২ ॥ সাগর সঙ্গম জলে. তেজি
বোঁ মো কলেবরে. এথাঞিঁ মরিবোঁ কিবা খাইবোঁ গরলে. ॥ এহা জাণী গদাধর. একবার দয়া কর. নহে তি[২]

১ বসন্তরঞ্জন : 'কুড়ুক্কং'।

২. '৮' লাইনের শেষে।



২১০ক

রী বধ দিবোঁ মো তোহ্মারে. ॥ ৩ ॥ যত কৈলোঁ সংযম. করিলোঁ ব্রত নিয়ম. নঠ হএ কাহ্ন মোর সে সব ধরম. ॥ এহি
শপথ করোঁ. কভোঁ যবেঁ তোহ্মা হরোঁ. গাইল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ দেশবরাড়ী রাগঃ. ॥ লঘুশেখরঃ. ॥ যবেঁ
তোক যতন করিলোঁ চন্দ্রাবলী. । তবেঁ মোর বাপ মাএ দিলেঁ তোহ্মে গালী. ॥ এবেঁ কেহ্নে আহ্মা সমে
বাঞ্ছহ রতী. । পরিহরি আপণার আইহন পতী. ॥ ১ ॥ এবেঁ কেহ্নে রাধা পাতসি মায়া মোহো. ॥ এ
হাত না ভুলে আর নান্দের পোহো. ॥ ধ্রু ॥ যতন করিআঁ বেদ কহিলেন্ত বিধী. । পাপ করিলেঁ কোণ
কাজে নাহিঁ সিধী. ॥ আসুর মারিআঁ খণ্ডিবোঁ পৃথিবীর ভার. । পাপ করিলেঁ সে ত নহিব আহ্মার. ॥ ২ ॥ যতন না
কর রাধা আইহনের রাণী. । পরিহার কৈল তোক দেব চক্রপাণী. ॥ ব্রহ্মচর্য্য চিন্তনে কৈলোঁ নির্ম্মল কাএ. । তোক[১]

১. '৮' লাইনের শেষে।



২১০খ

দেখি আরবার মন না জাএ.॥ ৩ ॥ আহোনিশি করোঁ মো যোগ ধেআন.। আর কভোঁ না ভুলে তোহ্মাতে দেব কাহ্ন.॥
এহা বুঝী গোআলিনী ছাড় মোর আশ.। বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাস.॥ ৪ ॥ শ্রীরাগঃ॥ যতিঃ.॥ মৈনাক[১]
মারিলেঁ কোণ মাহাসিধি হএ.। আপণেঞিঁ গুণ কাহ্নাঞিঁ আপণ হ্নদএ.॥ এ তীন ভুবনে তোহ্মার[২]
আধিকার.। তোর আগেঁ গোপনারী হএ কোণ[৩] কাজ[৪].॥ ১ ॥ না ধরিলোঁ মতিমোষে তোহ্মার ব ২১০
চন.॥ তাহার উচিত ফল দিলেক মদন.॥ ধ্রু॥ কাহ্ন তোর নেহে আপণাক বড় মানোঁ.। তোত উপ
জিব রোষ তাক না জাণোঁ.॥ পুরুবেঁ জাণিতোঁ যবেঁ রুষিবেহেঁ তোহ্মে.! তবেঁ না কহিতোঁ কথা যশোদাক আহ্মে.॥ ২ ॥
শরণ পসিলোঁ কাহ্ন চরণে তোহ্মারে.। যে ফল করিবেঁ মোর কর অবিচারে.॥ সকল সন্তাপ কাহ্ন সহিবাক পারী

১. বসন্তবঞ্জনের পাঠ : 'মৈলাক'। 'মৃত' এই অর্থে 'মৈলাক' সংগততর পাঠ।
২. '৮' লাইনের শেষে।
৩. '৮' সূত্রবন্ধনীব আগে।
৪. বসন্তরঞ্জনের পাঠ : 'ছার'। অর্থ ও মিলের দিক থেকে 'ছাব' সংগততর পাঠ।



২১১ক

। তোর বিরহসন্তাপ সহিতেঁ না পারী. ॥ ৩ ॥ একবার জগন্নাথ কর প্রতিকার. । তোর পরসাদেঁ ঘুচে বিরহ আহ্মা[1]
র. ॥ তেরছ নয়নে দেহ আহ্মাক আশে. । বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে. ॥ ৪ ॥ দেশাগ রাগঃ. ॥ লঘুশেখর
ঃ . ॥ এবেঁ ভ্রমর কোকিল শরে. । শুণী মোরে মনমথ মারে. ॥ তিরীবধ ভয় না মানসি. । কেহ্নে মিছা[2]
মাউলানী ঘোসসি. ॥ নাএ. ॥ ১ ॥ আল হের মোরে দয়া না করহ কেহ্নে ॥ কাহ্নাঞিঁ ল ছাড় নিঠু[3]
র ভাব মনে. ॥ নাএ. ॥ ধ্রু ॥ দুখ দিআঁ সত্য বোলোঁ শিরে দেওঁ হাথ. । তোহ্মা মোর প্রাণ জগন্নাথ. ॥ জি
আঅ আড় নয়নে চাহী. । বিরহের জালাএ মরে রাহী. ॥ ২ ॥ তিলেক যৌবন নাহিঁ টুটে. । তোহ্মা বিণী বুক মোর
ফুটে. । এহা জাণী দয়া ধর মণে. । আহ্মা লআঁ জাহ কুঞ্জবনে. ॥ ৩ ॥ তোহ্মা চিন্তি ঝুরোঁ আহোনিশী. । তভোঁ কেহ্নে

১. স্থানাভাবে 'হ্মা-এর আ-কার মাত্রার উপরে লিখিত।
২. '৮' লাইনের শেষে।
৩. '৮' লাইনের শেষে।



২১১

২১১খ

দয়া না করসী. ॥ মোরে না মারিহ শ্রীনিবাসে. । গাইল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ ধানুষীরাগঃ. ॥ ক্রীড়া ॥ রাধা ল. ॥
মথুরা জাইতেঁ যমুনাপথে. দধির পসার লআঁ. ॥ আনেক যতন কৈলোঁ না দিলেঁ আশ. গেলাহা মোক দুখ দিআঁ
॥ ১ ॥ আল. ॥ ছিনারী পামরী নাগরী[1] রাধা কিকে পাতসি মায়া. ॥ তোহ্মে যবেঁ জাণ আহ্মে
তোর[2] প্রিয় তবেঁ কেহ্নে না কৈলেঁ দয়া. ॥ ধ্রু ॥ পান ফুল দিআঁ পাঠায়িলোঁ তোরে. দূতার হাথ
ত দিআঁ. ॥ বোল না ধরিলেঁ তাম্বুল পেলাইলেঁ বাম চরণে টালিআঁ. ॥ ২ ॥ যেহ্নে প্রকারেঁ বড়ায়িক মাই[3]
লেঁ. তিরীবধ হৈত মোরে. ॥ যে কারণে হরি নারায়ণ আহ্মে. তেঁসি জীবন তাহারে. ॥ ৩ ॥ যবেঁ বড়ায়ি আদে[4]
শিব মোরে তবেঁ জাইবোঁ তোর পাশে. ॥ এহা বুলী কাহ্নাঞিঁ নিরব হয়িলা. গাইল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ কোড়া

১. 'নাগরবী' লিখে প্রথম 'র' কেটে দেওয়া হযেছে।
২. 'বেতোর' লিখে 'বে' কেটে দেওযা হয়েছে।
৩. '৮' লাইনের শেষে।
৪. '৮' লাইনের শেষে।



## ২১২ক

রাগঃ ॥ ক্রীড়া ৷৷[1] কৃষ্ণস্য বাচমাচম্য রাধা[2] বৃদ্ধান্তিকং যযৌ। জগাদ চ নিজ ত্রাণ[3] পরিত্রাণ করম্বচঃ[4] ৷৷ নিশি আ[5]
ন্ধিআরী তাহাত কেমনে নারী। জিএ সে জাহার পাসত পুরুষ নাহী ৷৷ অ৻ল ৷৷ ১ ৷৷ মোরে কি না ভয়িএঁা গেল বড়ায়ি[6]
নাএ। বিরহে বিকলী খোজো মোঁ নান্দের পোএ ৷৷ ধ্রু ৷৷ নিশি[7] সপন দেখিলোঁ কাহ্ন[8]
কোলে করি শুয়িলো[9] ৷৷ চিআয়িএঁা চাহোঁ নাহিক বালগোপালে। এ মোর যৌবনভার সকল[10]
ভৈল আসার আনল সরণ হৈবে দূতা রে ৷৷ ২ ৷৷ যে ডালে করো মো ভরে সে ডাল ভাঙ্গিএঁা পড়ে[11]
নাহি হেন ডাল যাত করো বিসরামে ৷৷ আনি দেহ যবেঁ কাহ্নে ভিড়ি দেউ আলিঙ্গনে। তাক না তেজিবোঁ আর জ
রমে ৷৷ ৩ ৷৷ নেহ আমূল রতনে পালহ মোর বচনে। একবার মোক আণি দেহ কাহ্নে ৷৷ ধরোঁ দূতা তোর পাএ হের মো

১. ২১২ক, খ নতুন হাতের লেখা, বেশ জড়ানো এবং এখানেও দু দাঁড়ির ক্ষেত্রে একই জিনিস দেখা যাচ্ছে।
২. এখানে 'কৃষ্ণ' লিখে কেটে দেওয়া হয়েছে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'প্রাণ'।
৪ বসন্তরঞ্জনের পাঠ : 'করং বচ'।
৫. '৮' লাইনের শেষে।
৬ '৮' লাইনের শেষে।
৭. 'নিশি' র পর 'আন্ধিআরী' লিখে কেটে দেওয়া, তারপর 'সপন দেখিলোঁ'… লিখিত।
৮. '৮' লাইনের শেষে।
৯. বসন্তরঞ্জনের পাঠ : 'সুয়িলো'।
১০. '৮' লাইনের শেষে।
১১. '৮' লাইনের শেষে।

অথ রাধাবিরহঃ



শ্রী২১২

২১২খ

র প্রাণ যাএ গাইল বড়ু চণ্ডীদাস বাসলীচরণে ·। ৪ ·। গুজ্জরী রাগঃ.। যতিঃ.। যখণ কাহ্নাঞিঁ তোরে পাঠাইলে পানে.। তবেঁ তারে বুলিলি বচন আনচানে ·। এবেঁ মোঁক বোলসি কাহ্নাঞিঁ আণিবারে. বুঢ় বয়সত বড় দুখ দিলে মোরে ·। ১ ·। এবেঁ বলহীন আহ্মো চলিতে না পারী। কোণ পরকারে তোক আণি দিবোঁ হরী ·। ধ্রু ·। এড় ঘর যাএঁগ মোঞ শকতি না কর। কথাঁ গিএঁগ পায়িবোঁ নিঠুর গদাধর ·। মোঞেঁ ভালেঁ জাণ[1] তোক নিঠুর ভৈল কাহ্ন। এ জরমে নাইসে আর তোহ্মার থান ·। ২ ·। পুরুষ ভ্রমর দুইহো এ ক মান। নানা থান ভ্রমি ভ্রমি করএ মধুপান.। নানা রঙ্গে রহে কাহ্নাঞিঁ আন নারী পাশে। বাশলী শিরে বন্দী গা ইল চণ্ডীদাসে ·। ৪[2] ·। রামগিরী রাগঃ ·। যতিঃ ·। শিশুকালে আহ্মো মতিভোলে। বড়ায়ি না লয়িলোঁ কাহ্নের[3]

শ্রী২১২

১. বসন্তরঞ্জনের পাঠ : 'জাণোঁ'।

২. বসন্তরঞ্জনের পাঠ : '॥ ৩ ॥'। লিপিকর ভুলক্রমে ॥ ৪ ॥ লিখেছেন।

৩. '৮' লাইনের শেষে।



২১৩ক[১]

তাম্বুলে. ॥ এবেঁ আহ্মার মন মজিল বালগোপালে. । তোহ্মে যাত্রা কর শুভক্ষণে. । বড়ায়ি ঝাঁট চল কাহ্নাঞিঁর[২] থানে. ॥ বিনয়বচনে তোষিআঁ কাহ্নাঞিঁ আন মোর থানে. ॥ ১ ॥ দূতী বোল গিআঁ কাহ্নের থানে. ॥ বারেক দয়া করী মোরে দেউ দরশনে. ॥ ল. ॥ ধ্রু ॥ সব খন চিন্তিআঁ মুরারী. । পরাণ ধরিতেঁ না পারী . রহিব যৌবনে আহ্মে কেমনে মন নেবারী. ॥ মোঞঁ সে[৩] দগধ কপালী. । নাম মোর চন্দ্রাবলী. । আন মো র নাহিঁ গতী ছাড়িআঁ প্রিয় বনমালী. ॥ ২ ॥ মোঁ[৪] তোলোঁ যমুনাত পাণী. । পরিহাস কৈল চক্রপা ণী. । মতিমোষেঁ যশোদারে কহিলোঁ সে সব কাহিণী. ॥ কাহ্ন না চিহ্নিলোঁ খাইলোঁ আখী. । চান্দ সুরুজ দুয়ি সা[৫] খী. । এ রুপ[৬] যৌবন কাহ্নেরেঁ থুয়িবোঁ রাখী. ॥ ৩ ॥ বাঁশী বাজায়িল যবেঁ কাহ্নে. । কোকিল কৈল পালি গানে. । আ

১. এখানে পুনর্বার প্রথম লিপিকরের হস্তলিপি মিলছে।
২. '৮' লাইনের শেষে।
৩. '৮' সূত্রবন্ধনীর আগে।
৪. '৮' সূত্রবন্ধনীর আগে।
৫. '৮' লাইনের শেষে।
৬. বসন্তরঞ্জনের পাঠ : 'রূপ'।

অথ রাধাবিরহঃ



২১৩খ

গুনি জালিল দেহে তখন দক্ষিণপবনে. ॥ এবেঁ লাজ থুইআঁ এক পাশে. । শরণ ভৈলোঁ শ্রীনিবাসে. । আণি দে
হ এবেঁ কাহ্নাঞিঁ গাইল চণ্ডীদাসে ॥ ৪ ॥ ধানুষীরাগঃ. ॥ একতালী. ॥ গরবেঁ না তুষিলেঁ হরী. । পাছু না গু[1]
ণিলী আছিদরী. ॥ বড় রোষ তার মনে জাগে. । এহা শুণী না মারে মোকে বড় ভাগে. ॥ ১ ॥ এবেঁ[2] ২১৩
তোহ্মে মোরে বোল বুধী. ॥ মোঞঁ ভৈলোঁ এহাত মুগধী ॥ ধ্রু ॥ কাকুতী করিল কাহ্ন তোরে. ।
মোক পাঁঠায়িল বারে বারে. ॥ তভোঁ তার না কৈলেঁ সমানে. । তেকারণে রুষ্ট ভৈল কাহ্নে. ॥ ২ ॥
বন্ধুজন করাআঁ বিমনে. । ছন্দে বন্দে তোষিবে কমনে. ॥ আতি বড় সিআন সে কাহ্নে. । তাক ভাণ্ডী কাহার প
রাণে. ॥ ৩ ॥ তোহ্মে মোর পরাণনাতিনী । তোর দুখ না সহে পরাণী. ॥ কথাঁ পাইব কাহ্নের উদ্দেশে । গাই

১. '৮' লাইনের শেষে।

২ '৮' লাইনের শেষে।



২১৪ক

ল বড়ু চণ্ডীদাসে. ॥ ৪ ॥ পাহাড়ীআ রাগঃ. ॥ প্রকীন্নক[১]. ॥ লগনী. ॥ দণ্ডকঃ. ॥ ক্রীড়া. ॥ জরতীবচনং শ্রুত্বা মনো
জশরকাতরা[২]. । সখীগণ মুবাচেদং মাধবং[৩] প্রাপ্তি বাঞ্ছয়া. ॥ বড়ায়িক তবেঁ বুইল রাধা কি.পুছহ মোরে বুধী।
আহ্মার হৃদয় চন্দন কাহ্নাঞিঁ আপণেঞিঁ কর শুধী. ॥ ১ ॥ ল বড়ায়ি. ॥ রাধার বচন শুণী ব[৪]
ড়ায়ি বুইল মনত গুণী. ॥ তোহ্মে আহ্মে গিআঁ চাহি বৃন্দাবন তবেঁ পাইব চক্রপাণী. ॥ ২ ॥ ল রা
ধা. ॥ দুহেঁ মেলিআঁ কাহ্নাঞিঁ চাহিল না পাইআঁ[৫] জুড়িল ক্রন্দনে. ॥ হেনই সম্ভেদে নারদ মুনী
আসিআঁ দিল দরশনে. ॥ ল রাধা. ॥ ৩ ॥ করিআঁ প্রণাম নারদ চরণে রাধা পুছে যোড় হাথে. ॥ নিদয় হৃ[৬]
দয় নান্দের নন্দন কথাঁ বসে জগন্নাথে. ॥ ৪ ॥ ল মুনী. ॥ কি মোর জীবন যৌবন নারদ[৭] কি মোর এ ধন বাসে. ।

১. বসন্তরঞ্জনের পাঠ : 'প্রকীণ্নক'।

২. 'কাতারা' লিখে 'তা'-এর আ-কার কেটে দেওয়া হয়েছে।

৩. বসন্তরঞ্জনের পাঠ : 'মাধব'।

৪. '৮' লাইনের শেষে।

৫. 'পাই' এবং 'আ'-এর মাঝে সূত্রবন্ধনীর পূর্বে '৮' চিহ্ন।

৬. '৮' লাইনের শেষে।

৭. 'নাদ' লিখে চিহ্ননির্দেশসহ মার্জিনের নীচে 'ব'।



২১৪

২১৪খ

কাহ্ন বিণি মোঁ যোগিণী হৈবোঁ ভ্রমিবোঁ সকল দেশে.॥ ৫ ॥ রাধার বচন শুণী মাহামুনী বাসলী[১] যোগ ধেআনে ॥ জাণিল কদম তলাত বসিআঁ আছেন্ত নাগর কাহ্নে.॥ ৬ ॥ নারদ বুইল কদমতল চল বৃন্দাবন মাঝে.॥ কুসুম সেজাত বসিআঁ আছে তথাঁ পাইবেঁ দেবরাজে.॥ ৭ ॥ নারদের বোল বেদ সমতুল. ম[২]নে ধরী চন্দ্রাবলী.॥ চাহিতেঁ চাহিতেঁ পাইল আচম্বিত বৃন্দাবনে বনমালী.॥ ৮ ॥ কৃষ্ণের বদন দূরে দেখি রাধা মুরুছা পাইল তখনে.॥ ভৃঙ্গারের জল মুখে দিআঁ বড়ায়ি রাধারে কইল চেতনে.॥ ৯ ॥ চেতন পাইআঁ বড়ায়ির চরণ ধরিল আতি যতনে.॥ বুলিতেঁ নারোঁ বচন বড়ায়ি নাচলে মোর চরণে.॥ ১০ ॥ এবেঁ কি করিবোঁ পরাণ নাতিনী বোল হরষিত মণে॥ তোহ্মার আন্তরে প্রাণ

১ বসন্তরঞ্জনের পাঠ : 'বসিলী'। এটিই সংগততব পাঠ মনে হয়।

২. '৮' লাইনের শেষে।



২১৫ক

উপেখিআঁ করিবোঁ তাক যতনে.॥ ১১ ॥ মণে পরিভাবী. মোরে দয়া করী বড়ায়ি চল আপণে.॥ ভালমতেঁ[1] মোর দুখকথা কহ নিদুখ কাহ্নচরণে.॥ ১২॥ এ বচন শুণী বড়ায়ি বুইল গিআঁ কাহ্নের পাশে.॥ বাসলীচ[2] রণ শিরে বন্দিআঁ গাইল বড়ু চণ্ডীদাসে.॥ ১৩॥ দেশাগ রাগঃ॥ ক্রীড়া.॥ তনের উপর হারে ।আল.।মানএ যেহেন ভারে.।আতি হৃদয়ে[3] খিনী রাধা চলিতেঁ না পারে.॥ সরস চন্দন[4] পঙ্কে.।আল.।দেহে বিষম শঙ্কে.।দহন সমান মানে নিশি শশাঙ্কে.॥ ১॥ আল.।তোর বিরহ দহনে.॥ দগধিলী রাধা জীএ তোর দরশনে.॥ ধ্রু॥ কুসুমশর হুতাশে.।তপত দীর্ঘ নিশাসে.।স ঘন ছাড়এ রাধা বসি এক পাশে.॥ ক্ষেপে সজল নয়নে.।দশদিশে খনে খনে.।নালহীন কৈল যেন নীল ন[5]

১. ‘৮’ লাইনের শেষে।
২. ‘৮’ লাইনের শেষে।
৩. ‘৮’ সূত্রবন্ধনীর পূর্বে।
৪. ‘৮’ লাইনেব শেষে।
৫. ‘৮’ লাইনের শেষে।



২১৫খ

লিনে.॥ ২॥ দেখি পল্লব শয়নে.। আঙ্গাররাশি সমানে.। মুদয়ে নয়নে আতি তরাসিত মনে.॥ বাম করতে ব
দনে.। দিআঁ গগনে নয়নে.। তোহ্মাক চিন্তে রাধা নিশ্চল মনে.॥ ৩॥ খনে হাসে খনে রোষে.। খনে কাঁপএ ত[১]
রাসে.। খনে কান্দে রাধা খনে করএ বিলাসে.॥ চলিতেঁ তোহ্মার পাশে.। নারে মদনের রো[২]
ষে.। বাসলীচরণ বন্দী গাইল বড়ু চণ্ডীদাসে॥ ৪॥ বিভাষরাগঃ.॥ রুপকং.॥ যতির্ব্বা.॥ (না
হং মনসি রাধায়া বর্ত্তে জরতি সন্ততং.। মিথ্যাবচন জাতেন বঞ্চনং কুরুষে বৃথা.)॥[৩] নিন্দএ চা
ন্দ চন্দন রাধা সব খনে.। গরল সমান মানে মলয় পবনে.॥ করে[৪] মনসিজ শর কুসুম শয়নে.। ব্রত করে পা[৫]
য়িতেঁ তোর আলিঙ্গনে.॥ ১॥ আল.॥ কাহ্নাঞিঁ ল.॥ রাধা বিরহদহনে.॥ দগধিনী ভৈলী তোহ্মার[৬] শ ২১৫

১. '৮' লাইনেব শেষে।
২. '৮' লাইনের শেষে।
৩. এই অংশটি বন্ধনীভুক্ত। সম্ভবত কেটে দেওয়া হয়েছে; বসন্তরঞ্জনের পাঠে বর্জিত ধরা হয়েছে।
৪. 'কবে'-এব এ-কার মাত্রাব উপবে নাগরী লিপিতে দেওয়া হযেছে।
৫. পা-এব আ-কার মাত্রার উপরে তোলা।
৬. 'তোর দরশনে' লিখে 'দবশনে' কাটা এবং 'তোর'-এর 'তো'-এর পর নির্দেশসহ 'হ্মা' মার্জিনেব নীচে লিখে, সংযুক্ত।



২১৬ক

রণে.॥ ধ্রু॥ আহোনিশি মদন মারে তারে শরে.। হৃদয়ে নলিনীদল সংনাহ্য করে.॥ সব খন বস তোহ্মে তা[1]
হার আন্তরে.॥ তেঁসি তোহ্মা রাখিবারে পরকার করে.॥ ২॥ নয়নশলিল পড়ে বদনে তাহার.। রাহুএঁ গা[2]
লিল যেন চাঁদ সুধাধার.॥ তোহ্মাক লিখিআঁ কাহ্নু মদনরূপ.। প্রণামগণ করে কহিলোঁ[3]
সরূপ.॥ ৩॥ তোহ্মাক সংমুখ দেখি আধিক চিন্তনে.। হাষে রোষে কান্দে কাম্পে ভয় করে[4]
মনে.॥ ঘর বন ভৈল তার জাল সখিগণে.। নিশাসে বাঢ়ে বিরহ দারুণ দহনে.॥ ৪॥ ব
নের হরিণী যেন তরাসিলী মনে.। দশ দিশ দেখে রাধা চকিত নযনে.॥ দয়া করী এবেঁ তাক দেহ আলি[5]
ঙ্গনে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে.॥ ৫॥ মালবরাগঃ.॥ রূপকং.॥ কাব্যুক্তি[6] প্রকীর্ণক.॥ লগনী.॥ অ

১. '৮' লাইনের শেষে।
২ '৮' লাইনের শেষে।
৩. '৮' লাইনের শেষে।
৪. '৮' লাইনের শেষে।
৫. '৮' লাইনের শেষে।
৬. বসন্তরঞ্জনেব পাঠ : 'কাব্যোক্তি'।



২১৬খ

ধুনাপি কিন্নু সদয়ং হৃদয়ে কুরুষেঽন্যরমণী করণে[১]. । গততৃষ্ণ কৃষ্ণ তব হে বিরহে সুতনস্তনোতি[২] মদনঃ ক দনং. ॥[৩] কাহ্নাঞিঁক বুইল বড়ায়ি বচন মধুরে. ॥ চন্দ্রাবলী রাধা তোর বিরহে মরে. ॥ ১ ॥ লুণী সম দেহ তার রসের সাগরে. । সংপুন্ন যৌবনে রতি ভুঞ্জ[৪] দামোদরে. ॥ ২ ॥ বিলম্ব না কর সুণ সুন্দর মুরারী. ॥ রাধার পরাণে দুখ সহিতেঁ না[৫] পারী. ॥ ৩ ॥ বদন চুম্বিআঁ মাথে হাথ বুলা[৬] ই. ॥ হাথে ধরিআঁ কাকুতী কইল বড়ায়ি. ॥ ৪ ॥ বুইল বারে বারে আগু পাছু বুঝাহি. ॥ রা ধাক তোষহ বোল পালহ কাহ্নাঞিঁ. ॥ ৫ ॥ চিত্তের হরিষে বড়ায়ির কথা শুণী. । ঈসত হাসিআঁ কাহ্নু হৃদয়ত গুণী. ॥ ৬॥ বুইল মনোহর বেশ করু গোআলিনী. ॥ পাশে আসী বৈসু বোলোঁ মধুরস বাণী. ২১৬

১. বসন্তরঞ্জনের পাঠ : 'কুরুষে মনোহন্যরমণীকরণে'।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'সুতনোস্তনোতি'।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'কদনম্'।
৪. '৮' সূত্রবন্ধনীর পূর্বে।
৫. '৮' সূত্রবন্ধনীর পূর্বে।
৬. '৮' লাইনের শেষে।



২১৭ক

॥ ৭ ॥ কাহ্নের আদেশে গিআঁ বড়ায়ি হরিষে.॥ সত্বরেঁ কহিল সব রাধিকার পাশে.॥ ৮ ॥ রাধার খণেক[1]
ভৈল যুগ সদৃশে.॥ বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে.॥ ৯ ॥ 'ভৈরবীরাগঃ.॥ দণ্ডকঃ.॥ একতালী.॥ মাধ
বস্য নিদেশেন. মুদিতায়া প্রমোদিতঃ[2].। রাধায়া জরতীচক্রে বেশং জনমনোহরং.॥ আল রাধা। শ
ম্ভু সদৃশ তোর খোম্পা.। তাত দিল বেঢ়িআঁ চম্পা.। সিসত সিন্দূর ন[3] সূরে.॥ ১ ॥ গিএ গজমুতী হা
র. মণিমাঝে শোভে তার. উচ কুচযুগল উপরে[4].॥ হআঁ সমান আকারে. সুরেশরী দুঈ ধা
রে. পড়ে যেন সুমেরুশিখরে.॥ ২॥ পহ্রাইল হরিষমণে. কণ্ঠত ভূষণগণে. দেখি আভিসার সুশোভনে
। মিলি হেমকরগণে. বান্ধিল আতি যতনে. যেন কম্বু রতনক রতনে ॥ ৩॥ মণিকিরণ উজলে. আঙ্গদ ভু

১. '৮' লাইনের শেষে।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'প্রমোদিতা'।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'নব'।
৪. 'উ'-এর পর, সূত্রবন্ধনীব পূর্বে '৮' সূত্রবন্ধনীব পববর্তী অংশে 'পরে'।



২১৭খ[1]

জযুগলে পহ্রায়িল আতি কুতূহলে ৷। বাহুতে কনক চুড়ী মুকুতা রতনে জড়ী রতন কঙ্কণ করমূলে ৷। ৪ ৷। রতিরণে জয়ধ্বনী করএ[2] কিঙ্কিণী তাক গাঢ়ি বান্ধিল মাঝে। কনকমল্ল[3] তোর আর পাসলী নিকর জংঘ পদ আঙ্গুলিত সাজে ৷। ৫ ৷। কর্পূর কস্তুরী যোগ[4] আ[5] অর[6] তাম্বুলরাগে গন্ধ রাংগে রচিল বদনে ৷। ৬ ৷। আতি রুপসী[7] স্বভাবে লাসবেস করী রতিভাবে রাধা গেল[8] কাহ্নের পাশে ৷। রাধাক দেখিআঁ কাহ্ন[9] উতরল ভৈলা মনে গায়িল বড়ু চণ্ডীদাসে ৷। ৭ ৷। কোড়াদেশ[10] রাগঃ ৷। ক্রীড়া ৷। রাধিকা[11] মনসিজ[12] জ্বরাতুরাং মণ্ডল[13] দ্বিগুণ রামণীয়কাং। বীক্ষ্য মন্মথশরাতুরো[14] হ রি বর্ণ্ণমেবমুপচক্রমে ক্রমাতঃ[15] ॥ ভুজযুগে ধরী কাহ্নে॥ আল ৷। কৈল আলিঙ্গনে। রাধাহো ধরিলেক কাহ্নাঞিঁক আতি জ[16] তনে ৷। কাহ্ন করিল চুম্বনে। কপোল যুগ নয়নে ললাট আধর রতন যুগল নয়ানে ৷। ১ ৷। আল ৷। কাহ্ন করিল সুরতী ৷। পুরী ম

২১৭

১. ২১৭খ থেকে ২২২ক পর্যন্ত তৃতীয় আর একজন লিপিকরের হস্তাক্ষর লক্ষিত হয। তিনি পদযতিস্থানে দ্বিতীয় লিপিকরের মতো বিন্দুচিহ্ন না দিযে মাঝে মাঝে ফাঁক দিয়েছেন এবং দু'দাঁড়ির স্থলে বিন্দু চিহ্নসহ এক দাঁড়ি দিযে দু'দাঁড়ি বুঝিয়েছেন মনে হয।
২. '৮' লাইনের শেষে।
৩ পাঠে সংশয আছে। বসন্তরঞ্জনের পাঠ গৃহীত হল।
৪. বসন্তরঞ্জনের নির্দেশসহ পরিবর্তিত পাঠ 'যোগে'।
৫. '৮' লাইনের শেষে।
৬. 'আঅর'-এর র-এর উপর একটি রেফচিহ্নের মতো রযেছে। বসন্তরঞ্জনের পাঠ : একে আ-কার ধরে 'আঅার' পরে 'আঅর' সংশোধিত পাঠ ধরেছেন।
৭. বসন্তরঞ্জনের পাঠ : 'রূপসী'।
৮. '৮' লাইনের শেষে।
৯. বসন্তরঞ্জনের পাঠ : 'কাহ্নে'।
১০ '৮' লাইনের শেষে।
১১. বসন্তরঞ্জনের পাঠ : 'রাধিকাং'।
১২. 'মনসিজঃ' লিখে 'ঃ' চিহ্নটি কেটে দেওয়া হয়েছে।
১৩. বসন্তরঞ্জনের পাঠ : 'মণ্ডন'।
১৪. 'শরাহরি' লিখে 'হরি' কেটে 'তুরো' লিখিত হযেছে।
১৫. বসন্তরঞ্জনের পাঠ : 'ক্রমাৎ'।
১৬ '৮' লাইনের শেষে।



২১৮ক

নোরথ রাধার পিরিতী ·। ধ্রু ·। যুড়ী রসনে রসনে কৈল মুখমধু পানে ·। রাধা না জাণিল আপণ পব তখণে ·। তার দসনের[১] সনে কাহ্ন চাপিল দশনে ইঙ্গিতকারেঁ হারিল রাধা কাহ্নের বচনে ·। ২ ·। দৃঢ় করি দুয়ি তনে. নখ দিল ঘন ঘনে। পীযুষে[২] সেচিল কাহ্ন রাধা রাম রণে[৩] ·। রাধাএঁ কৈল কুজনে মধু পীল হৃষ্ট কাহ্নে[৪] উচিত হিল্লোল পড়িল সে নিধুবনে ·। ৩ ·। আতি চির আনুবন্ধে। রতি কৈল নানা[৫] বন্ধে। কভো কেহো না কৈল যেন রস প্রবন্ধে ·। ভৈল[৬] মুকুল নয়নে সুখী ভৈল দুই জনে. বড়ু চণ্ডীদাস বাসলীগণে ·। ৪ ·। শ্রীরামগিরী রাগঃ ·। আঠতালা ·। এ[৭] হে রতিসুখ ভুঞ্জিএঁ রাধা গোআলিনী। চরণত ধরী বুইল সুণ চক্রপাণী। তোহ্মাক ছাড়িএঁ মোর আন নাহি গতী এবেঁ চিত্তে ভৈল কাহ্ন তোহ্মাতে ভকতী ·। ১ ·। উরুখানী পাতি মোরে দেহ গোবিন্দ.। শ্রম বড় পায়িল আহ্মে সুতি জাওঁ[৮]

১. 'দরসনের' লিখে প্রথম 'র' কেটে দেওয়া হয়েছে।
২. '৮' লাইনের শেষে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'রাধার মণে'।
৪. 'কনে' লিখে কেটে 'কাহ্ন' লিখিত হয়েছে।
৫. '৮' সূত্রবন্ধনীর পূর্বে।
৬. '৮' লাইনেব শেষে।
৭. '৮' লাইনের শেষে।
৮. '৮' লাইনেব শেষে।

অথ রাধাবিরহঃ



২১৮খ

শ্রী২১৮

নিন্দ ·। ধ্রুং ·। হেন সুণি তাত কাহ্নাঞিঁ আনুমতি দিল। নব কিশলয়ত শয্যা রচিল ·। নিজ উরুতলে তাক নিশ্চলে রাখিল। ত
খণ কাহ্নাঞিঁ কিছু মনে চিন্তিল ·। ২ ·। হেন সম্ভেদে দেখি শীতল বহে বাএ। ভ্রমর কোকিল মিলী কলগী
ত গাএ ·। কুসুমের গন্ধ মেলিল চারি পাশ। রাধার নয়নে গিএাঁ নিন্দ কৈল বাস ·। ৩ ·। রাধাক এড়িএাঁ
জায়িতেঁ কাহ্ন কৈল মন। বড়ায়ির পাশে কাহ্ন করিল গমন ·। বড়ায়িক সম্বোধিএাঁ বুলিল বচনে। গা
য়িল বড়ু চণ্ডীদাস বাসলীগণে ·। ৪ ·। কেদাররাগঃ ·। একতালী ·। পালিল বড়ায়ি আহ্মে বচন তোহ্মা
রে। এবেঁ মেলাণী দেহ আহ্মারে ·। সাঁঝ উপসন্ন ভৈল বনের ভিতরে। রাধা লএাঁ ঝাঁট বিনএ যাহা ঘরে ·। ১ ·। তোহ্মার[১]
কারণে ল বড়ায়ি। কৈলো মোঞঁ রাধার সঙ্গে ল ·। ধ্রুং ·। আর বচনেক বোলোঁ সুণ ল বড়ায়ি. ধবিএাঁ তোর করে। তাক[২]

১. '৮' লাইনের শেষে।

২. '৮' লাইনের শেষে।



২১৯ক

রাখিহ যতনে আপণ আন্তরে জাইব আহ্মো মথুরা নগরে ·।[1] নিন্দ ছল করি তাক[2] রাধার পাশে. বড়ায়িক বুলিহ[3] যতনে।
ধির ধির করি রাধার শিয়রের উরু কাড়ি[4] মথুরা নগরক কাহ্নে ·। ৩ ·। ক্ষণেখণে চিআয়িলী রাধা চন্দ্রাবলী কাহ্নাঞিঁ না[5]
দেখিল পাশে। বড়ায়িক চিআইঞাঁ বুইল বচন গাইল বড়ু চণ্ডীদাসে ·। ৪ ·। ভায়িঠালীরাগঃ ·। যতিঃ ·। এই
ত কদমতলে আছিলা বালগোপালে তার উরে দিলোঁ মো সিয়রে ·। আতিশয় রতিশ্রমে আকুলি[6]
হইলোঁ ঘুমে নিন্দত এড়িঞাঁ গেল মোরে ·। ১ ·। বড়ায়ি গো ·। কাহ্নের বিরহভারে জিয়ন্তে ময়িলোঁ ল। আ
ণি দেহ শ্রীমধুসূদনে ·। ল ·। ধ্রু ·। আহোনিশি এক মনে. চিন্তো মোঞেঁ সব খণে সে কাহ্ন পায়িব কত খণে ·। চরণে পড়োঁ
দূতী আণী দেহ প্রাণপতী তার মোর হউ দরশনে ·। ২ ·। মো কেহ্নে জাণিবোঁ হেন এড়িঞাঁ পালাইবে কাহ্ন তবে কেহ্নে[7]

১. লিপিকর এখানে '২·।' লিখতে ভুল করেছেন।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'থাক'। অর্থের দিক থেকে সংশোধিত পাঠ শ্রেয়তর মনে হয়।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'বুলিল'। অর্থের দিক থেকে সংশোধিত পাঠ শ্রেয়তর মনে হয়।
৪. বসন্তরঞ্জনের পাঠ : সংস্করণে অর্থসঙ্গতির জন্যে 'গেলা' যোগ করা হয়েছে।
৫. '৮' লাইনের শেষে।
৬. '৮' লাইনের শেষে।
৭. '৮' লাইনের শেষে।



২১৯খ

শ্রী২১৯

কাল ঘুম যাইবোঁ ·। এ রুপ যৌবনভার কাহ্ন বিণি আসার। তা লাগি গরল মোএঁ খায়িবোঁ ·। ৩ ·। হের মোঁ কাকুতি করবোঁ দুতী তোর পাএ। রোঁ[1] এহোবার[2] পুর মোর আশে ·। চল[3] দূতী তার থান[4] আণ শ্রীমধুসূদনে। গাইল বড়ু চণ্ডী[5] দাসে ·। ৪ ·। দেশাগ রাগঃ। কুড়ুক[6].। এখণ কদমতলে আছিলা কাহ্নাঞিঁ ল তোর সঙ্গে রতি কুতূহলে ·। রাধা ল. তো মুগধি আপণে ছাড়িলী বনমালী এবেঁ কথাঁ পাইব গোপালে ·। ১ ·। রাধা ল কিমনে[7] পাইব রাধা কাহ্নের উদ্দেশে। না জাণো সে গেল[8] কোণ দেশে ·। ধ্রু ·। প্রবোধ বচন কত বুঝাএঁা তাহারে[9] আণিএঁা মেলাইলো তোর থানে.। এত বড় নিন্দে ভোলী আজি তোহ্মে ভৈলা শিয়রত হারায়িলা কাহ্নে ·। ২ ·। বিষম পুরুষ জাতী কপট পুরিত মতী নানা বোলে সে তিরিক রঙ্গে ·। হেন মতেঁ পড়িহাসে সে আন যুবতী লএঁা কাহ্ন রতি ভু

১. বসন্তরঞ্জনের পাঠ : 'বোঁ'-এর পরিবর্তে, 'ধরবোঁ'। অর্থ ও ছন্দের দিক থেকে এই পাঠ সঙ্গততর।

২. এহোবার-এর 'এ' তোলাপাঠে ঠিক লাইনের উপরে লিখিত হয়েছে।

৩. লিপিকর সম্ভবত ভুলক্রমে সূত্রবন্ধনীর জন্যে 'চল' ও 'দূতী'র মাঝে ফাঁক দিয়েছিলেন। সব পাতাতেই সূত্রবন্ধনীর ফাঁক ৩য়, ৪র্থ, ৫ম লাইনে। ২য় লাইনে নয়। সেটা খেয়াল হবার পর সাতটি বিসর্গ চিহ্ন দিয়ে ওই ফাঁক পূরণ করেন।

৪. বসন্তরঞ্জনের পাঠ : 'থানে'।

৫. '৮' লাইনের শেষে।

৬. বসন্তরঞ্জনের পাঠ : 'কুড়ুকঃ'।

৭. '৮' লাইনের শেষে।

৮. '৮' সূত্রবন্ধনীর পূর্বে।

৯. '৮' লাইনের শেষে।



২২০ক

ঞ্জে কুঞ্জে কুঞ্জে ·। ৩ ·। এবেঁ তোএঁ এথানে[১] থাক. মো গিএঁা চাহোঁ তাক যবেঁ পাএঁা তার দরসনে ·। তবেঁ তোক আণে[২]
দিবোঁ গাইল বড়ু চণ্ডীদাস[৩] বাসলীচরণে ·। ৪ ·। রামগিরীরাগঃ ·।'আঠতালা ·। একাকিনী পরিভ্রম্য বনং শ্মরভরা।[৪] রা
ধে সংপ্রতি সীদামি ন লব্ধা মধুসূদনং ·। বচনেন তবানেন[৫] বৃদ্ধে ব্যাকুলমানসা। জাতাস্মেঞ্জগদা
লোক্য[৬] শূন্যমেতদ্বচ[৭] শৃণু ·। প্রথম পহরে আহ্মে দেখিল বড়ায়ি. এখণে আসিবে মোর সুন্দ[৮]
কাহ্নাঞিঁ। তেকারণে আহ্মে গিএঁা তাক না চাহিলোঁ। আপণার দোষে মোএঁ উচিত ফল পাই[৯]
লোঁ ·। ১ ·। কেমনে বঞ্চিমো মোএঁ একসরী কুঞ্জে ·। কা লএঁা কথা কাহ্নাঞিঁ রতিসুখ ভুঞ্জে ·। ধ্রু ·। দুয়জ পহরে মোঁ চিন্তি[১০]
লোঁ একসরী। আহ্মাক তেজিএঁা আজি কথাঁ গেলা হরী ·। কে না সুতীর্থে[১১] স্নান কৈলা ধন্য নারী। যা লএঁা সুখরতি[১২]

১. বসন্তরঞ্জনের পাঠ : 'এখানে'।
২. '৮' লাইনের শেষে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : '[বন্দিএঁা] বাসলীচরণে'।
৪ বসন্তরঞ্জনের পাঠ : 'বনং শ্রমভরা [তুরা]'।
৫. 'ত'-এর পর সূত্রবন্ধনীর পূর্বে '৮'। পরে 'বানেন' লিখিত হয়েছে।
৬. বসন্তরঞ্জনের পাঠ : 'জাতাস্মি জগদালোক্য'।
৭. বসন্তরঞ্জনের পাঠ : শূন্যমেতদ্‌বচঃ'।
৮. বসন্তরঞ্জনের পাঠ : 'সুন্দর'।
৯. '৮' লাইনের শেষে।
১০. '৮' লাইনের শেষে।
১১. বসন্তরঞ্জনের পাঠ : 'সুতীর্থে'।
১২. '৮' লাইনের শেষে।



২২০খ

ভুঁজয়ে মুরারী ৷৷ ২ ৷৷ তিয়জ পহরে বড়ায়ি পিক ঘন রএ। কাহ্নের বিরহে মোর প্রাণ থির নহে ৷৷ চিন্তিএঁা চাহিলোঁ কিছু[১] নাহি ক উপায়[২]। কাহ্ন কাহ্ন করী কান্দিলোঁ দীর্ঘ রাএ ৷৷ ৩ ৷৷ চারি পহর দিন পুরিল সকল। কাহ্ন বিণি আয়িলাহোঁ আহ্মে কদম্বের তল ৷৷ এবেঁ কেহ্নে মনে রহে আহ্মার জীবন। গায়িল[৩] বড়ু চণ্ডীদাস বাসলীগণ ৷৷ ৪ ৷৷ গুজ্জরীরাগঃ

শ্রী২২০

কুডুকঃ[৪] ॥ তার শুভ দিন ভৈল সেসি পুনমতী। যে[৫] নারীক লএঁা কাহ্ন ভুঁজে সুখরতী ৷৷ ১ ৷৷ ভাল আনুমা ন তোঁ করিলি রাহী। এবে ভালমতে চাহি সুন্দর কাহ্নাএঁী ৷৷ ধ্রু ৷৷ কদমের তলে খণে যমুনার দলে[৬]। শি শু লএঁা বাটে হাটে হরিষে বুলে ৷৷ ২ ৷৷ যবেঁ লাগ পাওঁ তবেঁ কি বুলিবোঁ তারে ৷৷ ভালমতেঁ গোআলিনি শিখাহ আ[৭] হ্মারে ৷৷ ৩ ৷৷ বড়ায়ির বচনে রাধা বোলয়ে হরিষে। বাসলী শিরে বন্দী গায়িল চণ্ডীদাসে ৷৷ ৪ ৷৷ মল্লাররাগঃ ৷৷ কু[৮]

১. বসন্তরঞ্জনের পাঠ : 'কিছ'।
২. বসন্তরঞ্জনের পা‍ঠ : 'উপায়ে'। মিলের দিক থেকে এই পাঠ সঙ্গততর।
৩. এখানে কাগজে কালি ছড়িয়ে গেছে। 'যিল' অংশটি পুনর্বার লিখিত হয়েছে।
৪. বসন্তবঞ্জনের পাঠ : 'কুডুকঃ'।
৫. এখানেও কিছুটা কালি ছড়িয়ে গেছে।
৬. বসন্তরঞ্জনের পাঠ : 'কুলে'। এটিই সঙ্গততব পা‍ঠ।
৭. '৮' লাইনের শেষে।
৮. '৮' লাইনের শেষে।



## ২২১ক

ডুক[১] ·। চাহা চাহা চাহা বড়ায়ি যমুনার ভীতে। বকুলতলাত চাহা চাহা একচীতে ·। নিকুঞ্জত চাহা আর যমুনার তীরে। আর চা[২]
হা বড় বড় গাছের উপরে ·। ১ ·। লাগ পায়িলেঁ তাক[৩] বুলিহ ক'কু করী। গোআলি বিকলী হৈল বনে একসরী ল ·। ধ্রু ·। আওর চা
হিহ যথাঁ বসে শিশুগণে। ছাওআল হআঁ[৪] কাহ্নু রহে খণে খণে ·। চরিত না বুঝে কেহো তার চারি যুগে। সা
বধান হঞাঁ চাহ যেহ্ন পাহ লাগে ·। ২ ·। এবার পায়িলে[৫] বড়ায়ি সে সুন্দর কাহ্নে। খাণিকেহো না তেজিবোঁ
যেহেন পরাণে ·। য়েবার আণিঞাঁ দিলে কাহ্নু মোর[৬] ঠায়ি। তোক আর কভোঁ দুখ না দিবোঁ বড়ায়ি ·। ৩ ·। হ[৭]
র আর্দ্ধ আঙ্গে গৌরী শিরে গঙ্গা ধরে। যেতেকে[৮] যাণিল নারী যেহেন শরীরে ·। হেন বুঝায়িঞাঁ কাহ্নু আণ মোর পাশে[৯]
বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে ·। ৪ ·। ধানুষীরাগঃ ·। একতালী ·। হেন রাধিকার বচনে. চলিলী বড়ায়ি বৃন্দাবনে[১০]

১. বসন্তরঞ্জনের পাঠ : 'কুড়ক্কঃ'।
২. '৮' লাইনের শেষে।
৩. 'তাহাক' লিখে 'হা' কেটে দেওয়া হয়েছে।
৪. বসন্তরঞ্জনের পাঠ : 'হঞাঁ'।
৫. 'পায়ি'-এর পর '৮', সূত্রবন্ধনী শেষে 'লে'।
৬. '৮' সূত্রবন্ধনীব পূর্বে।
৭. '৮' লাইনের শেষে।
৮. বসন্তরঞ্জনের পাঠ : 'য়েতেক'।
৯. '৮' লাইনের শেষে। বসন্তরঞ্জনের পাঠ : এখানে প্রত্যাশিত এক দাঁড়ি দেওয়া হয়েছে।
১০. '৮' লাইনের শেষে।



২২১খ

ল ·। আল বড়ায়ি ·। সুনিঞাঁ রাধার আরতী। কাহাকেহো না কৈল সংহতী ল ·। ১ ·। আল বড়ায়ি। মনে ধরী রাধার বচনে ·। কাহ্নাঞিঁক চাহে বনে বনে ·। ধ্রু ·। যমুনা পাঞাঁ[1] গোপালে। পুন গেলী বকুলের তলে ·। তথাঁ না পাইঞাঁ গদাধরে. চাহিলেক গাছের উপরে ·। ২ ·। চাহিঞাঁ না পায়িল বনমালী ·! শ্রমে বড়ায়ি ভইলী বেআকুলী ·। একশরী ব[2]নের ভিতরে ভঞেঁ হালে বড়ায়ির আন্তরে ·। ৩ ·। বাহুড়িঞাঁ বড়ায়ির[3] থানে। বড়ায়ি আয়িলী চিরক্ষণে

শ্রী২২১

বুয়িল তার না পাইল উদ্দেশে[4]। গায়িল[5] বড়ু চণ্ডীদাসে ·। ৪ ·। ভাঠিয়ালী রাগঃ ·। যতিঃ ·। হরি হরি আয়াসেঁ কাহ্নের উরে শুতিলোঁ দিঞাঁ শিয়রে। প্রাণের বড়ায়ি ল। দারুণ নয়নে ভৈল নিন্দে ·। ল ·। কাহ্নাঞিঁর দরশন যে[6]হেন ভৈল সপন প্রাণ বড়ায়ি ল। যাগিঞাঁ চাহোঁ নাহিক গোবিন্দে ·। ল ·। ১ ·। কোণ দিগেঁ গেল কাহ্নাঞিঁ উদ্দেশ বো

১ বসন্তরঞ্জনেব পাঠ : 'যমুনাত না পাঞাঁ'।

২. '৮' লাইনেব শেষে।

৩. বসন্তরঞ্জনেব পাঠ : 'রাধিকার'। অর্থসঙ্গতিব জন্যে এই পাঠই সঙ্গত।

৪ 'উদ্দেশশে' লিখে প্রথম 'শ' কেটে দেওযা হযেছে।

৫ বসন্তরঞ্জনেব পাঠ : 'গাইল'।

৬ '৮' লাইনেব শেষে।



২২২ক

ল বড়ায়ি ল ·। প্রাণ বড়ায়ি ল. তোহ্মার সংহতি তথাঁ জাই ·। ধ্রু ·। নানাবিধ দুখ পায়িলোঁ যার বিরহে পুড়িলোঁ[১] সে কেহ্নে[২] নান্দে যাইতে মোরে; বোল আদিবস ভৈল কিবা আপরাধ বৈ'ল. যবেঁ কাহ্নাঞিঁ রোষিল আহ্মারে ·। ২ ·। সোঞঁরী কাহ্নের বাণী. না রহে মোর পরাণী চেতন নাহিক মোর[৩] দেহে ·। তেজিলো সুখ আসেস দিনে দিনে[৪] তনু যেষ ভাবিঞাঁ সে কাহ্নের নেহে ·। ৩ ·। বিধি বিপরিত ভৈল আহ্মা ছাড়ি কাহ্নু গেল বিরহে[৫] মো[৬] জিবোঁ কত দিশে ·। বোল বড়ায়ি উপদেশে. কাহ্নু গেলা[৭] কোণ দিশে গায়িল বড়ু চণ্ডীদাসে ·। ৪ ·। গুর্জ্জ[৮]রীরাগঃ ·। কুড়ুকুঃ[৯] ·। চিরকাল আয়িলোঁ বনের ভিতরে। বিলম্ব করিতেঁ আর লাগে বড় ডরে। উতরলী নহ রাধা মন কর থীর[১০] যা নাহী[১১] না জাণে লোক তা জাই ঘর ·। ১ ·। পাছে কাহ্নায়িক আণী দিবোঁ তোর থানে। করিব আপণ কাজ না জাণিব আ

১. বসন্তরঞ্জনের পাঠ : পুড়িলোঁ।
২ '৮' লাইনেব শেষে।
৩. সূত্রবন্ধনীস্থানে 'মোর' লিখে কেটে দিয়ে, সূত্রবন্ধনীর পব পুনর্বাব লিখিত হযেছে।
৪ '৮' লাইনের শেষে।
৫ বসন্তবঞ্জনের পাঠ : 'বিরহেঁ'।
৬. '৮' লাইনের শেষে।
৭ '৮' সূত্রবন্ধনীব আগে 'গে', তাবপর '৮', সূত্রবন্ধনীর পর 'লা'।
৮. '৮' লাইনের শেষে।
৯ বসন্তরঞ্জনেব পাঠ : 'কুড়ুকুঃ'।
১০ 'যা' লিখে কেটে দিযে. '৮' লাইনের শেষে। বসন্তরঞ্জনের পাঠে 'যা' রক্ষিত হয়েছে।
১১. বসন্তরঞ্জনের পাঠ : 'যা য়ানাহী'। এই পাঠে অর্থ করা কঠিন।

অথ রাধাবিরহঃ



২২২খ[1]

নে. ॥ ধ্রু ॥ বড় কাজ করিআঁ না করী জানাজাণী. । চিরকাল সুখ ভুঞ্জে সেসি সিআণী. ॥ আহ্মার বচন ধর থীর করী ম
নে. । ঝাঁট ঘর গেলেঁ দোষ না দিব আইহনে. ॥ ২ ॥ মুখ চুম্বী বোলোঁ রাধা মোর বোল ধর. । ঝাঁট গেলে কেহো না বুলিব
আনুখর. ॥ আরতি না কর দুখে বেধিল আন্তর. । আপণে মেলিব আসি দেব গদাধর. ॥ ৩ ॥ হেন
স প্রবন্ধ করী বড়ায়ি সত্বর. । রাধিকা বুঝাআঁ লআঁ গেলী ঘর. ॥ সব সখিগণ সমে করিআঁ সং
হতী. । গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগতী. ॥ ৪ ॥ মালবশ্রী রাগঃ. ॥ যতিঃ. ॥ নিনায় কতিচিৎ কালং[2] ২২২
কথঞ্চিৎ কৃষ্ণ তৃষ্ণয়া. । অথাধিভবতো রাধা জগাদ জরতীমিদং. ॥ ফুটিল কদমফুল ভরে নোঁআইল ডাল. । এভোঁ[3]
গোকুলক নাইল বাল গোপাল. ॥ কত না রাখিব কুচ নেতে ওহাড়িআঁ. । নিদয়হৃদয় কাহ্ন না গেলা বোলাইআঁ. ॥ ১ ॥

১. এখান থেকে পুথির শেষ পর্যন্ত প্রথম লিপিকর ফিরে এসেছেন।
২ বসন্তরঞ্জনের পাঠ : 'কালান্'।
৩. '৮' লাইনের শেষে।



২২৩ক

শৈশবের নেহা বড়াযি কে না বিহড়াইল.॥ প্রাণনাথ কাহ্নু মোর় এভোঁ ঘর নাইল.॥ ধ্রু॥ মুছিআঁ পেলায়িবোঁ বড়া
য়ি শিষের সিন্দূর.। বাহুর বলয়া মো করিবোঁ শঙ্খচুর.॥ কাহ্নু বিনী সব খন পোড়এ পরাণী.। বিষাইল কাণ্ডের ঘা
এ যেহেন হরিণী.॥ ২॥ পুনমতী সব গোআলিনী[1] আছে সুখে.। কোণ দোষেঁ বিধি মোক দিল এত দু[2]
খে.॥ আহোনিশি[3] কাহ্নাঞিঁর গুণ সোঁঅরিআঁ.। বজরে গঢ়িল বুক না জাএ ফুটিআঁ.॥ ৩॥ জেঠ মাস
গেল আসাঢ় পরবেশ.। সামল মেঘেঁ ছাইল দক্ষিণ[4] প্রদেশ.॥ এভোঁ নাইল নিঠুর সে নান্দের ন
ন্দন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ.॥ ৪॥ শ্রীরাগঃ.॥ কুড়ুক্কঃ.॥ চতুরে চতুবো মাসান রাধে মুদিরমেদুরান
। গময ত্বং গতৌ শক্তিরত্র মে নাস্তি কাচন.॥ আসাঢ় মাসে নব মেঘ গরজএ.। মদনে কদনে মোর নয়ন ঝুরএ.॥ পা

১. '৮' সূত্রগ্রন্থির পূর্বে।
২. '৮' লাইনের শেষে।
৩. 'হো'-এর ও-কার নাগরী লিপিতে লেখা হযেছে।
৪. 'দ'-এর পর, সূত্রগ্রন্থিব পূর্বে '৮' পরে 'ক্ষিণ'।

অথ রাধাবিরহঃ



২২৩খ

ৠী জাতী নহোঁ বড়ায়ি উড়ী জাওঁ তথাঁ.। মোর প্রাণনাথ কাহ্নাঞিঁ বসে যথাঁ.॥ ১॥ কেমনে বঞ্চিবোঁ রে বারিষা চারি মাষ.॥
এ ভর যৌবনে কাহ্ন করিলে নিরাস.॥ ধ্রু॥ শ্রাবণ মাসে ঘন ঘন বরিষে.। সেজাত সুতিআঁ একসরী নিন্দ না আইসে॥
কত না সহিব রে কুসুমশরজালা.। হেন কালে বড়ায়ি কাহ্ন সমে কর মেলা.॥ ২॥ ভাদর মাঁসে আ[১]
হোনিশি আন্ধকারে.। শিখি ভেক ডাহুক করে কোলাহলে.॥ তাত না দেখিবোঁ যবেঁ কাহ্নাঞিঁর মুখ.।
চিন্তিতে চিন্তিতে মোর ফুট[২] জায়িবে বুক.॥ ৩॥ আশিন মাসের শেষে নিবড়ে বারিষী.। মেঘ বহিআঁ[৩]
গেলে[৪] ফুটিবেক কাশী.॥ তবেঁ কাহ্ন বিণী হৈব নিফল জীবন.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণ.॥ ৪॥ মালবশ্রীরাগঃ
॥ যতিঃ.॥ মা খেদং ভজ কল্যাণি[৫] স্থিরতাং নয় মানসং.। রাধে কৃষ্ণো চিরাদেত্য তব স্পর্শং করিষ্যতি.॥ হাথে চান্দ মা

১. '৮' লাইনের শেষে।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'ফুটি'। অর্থের দিক থেকে এই পাঠ সঙ্গততর।
৩. '৮' লাইনের শেষে।
৪. বসন্তরঞ্জনের পাঠ : 'গেলেঁ'।
৫. 'কল্যানি'-এর 'ক'-এর পর কোনো বর্ণ লিখতে গিয়ে, কেটে দিয়ে 'ল্যাণি' লিখেছেন।



২২৪ক

নী বড়ায়ি করায়িলেঁ পাগলী.। আইহনক পীঠ দিলোঁ লাজে তেনাঞ্জলী[1]. ॥ আশো আশ দিআঁ তোহ্মে হৈলা একভীতে.।
কাহ্নত লাগিআঁ মোর বেআকুল চীতে.॥ ১ ॥ জাণিল জাণিল বড়ায়ি চিহ্নিল কাহ্নাঞিঁ.॥ আছুক পরসরস দরশন
নাহিঁ.॥ ধ্রুং॥ তোহ্মার বচনে বড়ায়ি নেহা বাঢ়ায়িল.। কাহ্ন সমে ভালেঁ রস ভুঞ্জিতেঁ না পাইল.॥ পুরু
ব জরমে কিবা খণ্ডব্রত কৈল.। তেকারণে মোর মনোরথ না পুরিল.॥ ২ ॥ দুখ সুখ পাঁচ কথা কহি
তেঁ না পাইল.। ঝালিআর ডাল যেন তখনে পালাইল.॥ দিনে দিনে তনু শেষ মদনতরাসে.। কৌতু
কেঁ বাঢ়ায়িল নেহা এবেঁ সেই নাশে.॥ ৩ ॥ তোহ্মার বচনে বড়ায়ি থীর নহে মনে.। কেমতেঁ পাওঁ এবেঁ শ্রীমধুসূদনে
॥ কাহ্নের উদ্দেশে[2] যাহা হেন লএ মণে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে.॥ ৪ ॥ আহের[3]রাগঃ.॥ কুড়ুক্কঃ.॥ লগনী.॥

১. বসন্তরঞ্জনের পাঠ : 'তিলাঞ্জলী', এটি সঙ্গততর পাঠ মনে হয়।
২. বসন্তরঞ্জনের পাঠ : 'উদ্দেশে'।
৩. 'আহের'-এর 'র' বর্ণটি মার্জিনের নীচে চিহ্ননির্দেশ-সহ লিখিত।



২২৪খ

দশুকঃ ॥ জানে বাথ ন জানে বা সমুদ্দেশমহং হরেঃ. । ততঃ কিং গমনাশক্তা যতোহং রাধিকেঽধুনা ॥ আইস ল বড়ায়ি
হের. বচন আহ্মার ধর. রতনমুদড়ী পিন্ধ হাথে. ॥ হের মোঁ করোঁ কাকুতী. তোর চরণে ভকতী. আণিআঁ দিআর
জগন্নাথে. ॥ ১ ॥ আল রাধে. ॥ নিলজী নিকুপেঁ থাক. কথাঁ গিআঁ পাইব তাক. পাপমতী না বাসসি
লাজে. ॥ বুইল তাক একবার. তোষ মন রাধার. বোল পালী গেলা দেবরাজে. ॥ ২ ॥ আল বড়া[১]
য়ি. ॥ না বোল বড়ায়ি হেন. আতি নিঠুর বচন. এ তোহ্মার বএসের দোষে. ॥ আলিসের পরসার্দে ২২৪
দুখমুখ নাহিঁ জাণ. তেঁ তোহ্মাত উপজএ রোষে. ॥ ৩ ॥ আনুখর পরিহর. কে তোকে দিব উত্তর. ঠাঁঠী বড়ী গো
আলিনী তোঁ. ॥ উপদেশ বোল তোহ্মো কথাঁ কাহ্ন পাইব আহ্মে চাহিআঁ আণিআঁ দিবোঁ মো. ॥ ৪ ॥ এ বোলে[২]

১. '৮' লাইনের শেষে।
২. '৮' লাইনের শেষে।



২২৫ক

পাইলোঁ সুখ[১]. চুম্বোঁ বড়ায়ি তোর মুখ. আজি মোর ভৈল শুভদিনে.॥ যথাঁ যথাঁ বুলে কাহ্ন. চাহ বড়ায়ি সেই থান.
তবেঁ তার পাইব দরশনে.॥ ৫॥ শুণহ নাতিনী রাহী. হাঁঠীবাক বল নাহিঁ. কথাঁ গিআঁ চাহিবোঁ মো হরী.॥ মণে কৈ
লোঁ আনুমান. তোকে উপেখিআঁ কাহ্ন. গেলা দূর[২] মথুরা নগরী.॥ ৬॥ তোর যুগতীএঁ বুঢ়ী আ
ন্মাক নিন্দতে ছাড়ী. মথুরাক গেলা প্রাণেশ্বরে॥ চরণে ধরোঁ তোহ্মার. কাহ্ন দেহ একবার. ন
হে বধ দিবোঁ মো তোহ্মারে.॥ ৭॥ জাইবোঁ মথুরা[৩] নগর. মোর আগে সত্য কর. আর কভোঁ না
ঝঙ্কায়িংবী[৪] মোরে.॥ বারে বারে দুখ পাইলোঁ. ভাগে পরাণে না মরিলোঁ. সরূপ কহিলোঁ তোহ্মারে.॥ ৮॥ হে
র শির করযোগে. সত্য করোঁ তোর আগে. তোক দুখ না দিবোঁ মো আর.॥ যে আছে মোর কপালে. ফলিবেক সে

১. 'সুখ'-এর 'সু' মার্জিনের উপরে চিহ্ন-নির্দেশসহ লিখিত।
২. 'দূর'-এর 'দূ'-এর পর, সূত্রবন্ধনীর পূর্বে '৮'।
৩. 'মথু'-এর পর '৮', তারপর সূত্রবন্ধনী শেষে 'রা' লিখিত।
৪. বসন্তরঞ্জনের পাঠ : 'ঝঙ্কায়িবী'।



২২৫খ

২২৫

সি কালে. তার থান জাহ একবারে[১]. ॥ ৯ ॥ নাতিনী তোর বচনে. হের মোঁ করিলোঁ গমনে. মথুরা কাহ্নের উদ্দেশে.॥ লাগ পা[২]
ইলেঁ তার থানে. করিবোঁ বড় যতনে. গাইল বড়ু চণ্ডীদাসে.॥ ১০ ॥ মথুরানগরীং গত্বা জরতী মধুসূদনং.। জগাদ বিরহে
মগ্না রাধা তে শরণং গতা.॥ ইতি শ্রোত্রশয়ং কৃত্বা জগাদ জরতীং হরিঃ.। রাধিকামন্ন নিঃশেষ নাগরো
পরমাক্ষরং.[৩]॥ পাহাড়ীআ রাগঃ.॥ ক্রীড়া.॥ আহা.। নঠী বড় রাধা দেখিলেঁ প্রাণ হরে.। আল.।
তাহার ঠাইক জাইতেঁ লাগে বড় ডরে.॥ এখো গোপী ভাল নহে সব দুঠ মণে.। কেমনে বাড়ায়িব পা জা
ণহ আপণে.॥ ১ ॥ আর কিবা জাইবারে বড়ায়ি বোলহ আহ্মারে.॥ রাধাত লাগিআঁ কাহ্ন কিবা নাহিঁ করে.॥ ধ্রু ॥
হাথত ধরিআঁ মোর দগধ পরাণে.। আপণে বুইল তোহ্মে আহ্মার কারণে.॥ তভোঁ আনুমতী মোক নাঁ দিলেক রাহী.। আর

১. বসন্তরঞ্জনের পাঠ : 'একবার'। এটিই সঙ্গততর পাঠ মনে হয়।
২. স্থানাভাবে পা-এর আকার মাত্রার উপরে লিখিত হয়েছে।
৩. বসন্তরঞ্জনের পাঠ : 'রাধিকামন্যুনিঃশেষং নাগরঃ পরমাক্ষরম্'।



২২৬ক

তার মুখ নাঁ দেখে সুন্দর কাহ্নাঞিঁ.॥ ২॥ বিথর বুলিআঁ বড়ায়ি কাজ কিছু নাহীঁ.। তোহ্মার বিদিত যত বুইল রাহী॥ চরণে ধরিআঁ বোলোঁ চল তোহ্মে ঘর.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীবর.॥ ৩॥ গুজ্জরীরাগঃ.॥ কুড়ুক্কঃ.॥ বুঝিতেঁ না পারো কাহ্নাঞিঁ তোহ্মার চরিত.। যাচিতেঁ উপেখহ তোহ্মে সে আমৃত.॥ আর কভোঁ ধিক না বুলি ব চন্দ্রাবলী.। মোর বোলে ভর করী আইস বনমালী.॥ ১॥ আসুখিনী চন্দ্রাবলী বিকলী বিরহে এবেঁ তাক তেজিতেঁ উচিত তোর নহে.॥ ধ্রু॥ মোর বোলেঁ তোহ্মে তার পাসক না আসিবেঁ.। পাছে কলি কাহ্নাঞিঁ বিরহদুখ পাইবেঁ.॥ ভাত না খাইলি তবেঁ তাহার কারণে.। শাকর খাইতেঁ তোহ্মে আদবাহ[1] কে হে.॥ ২॥ ভাঁগিল সোনার ঘট যুড়ীবাক পারী.। উত্তম জনের নেহা ,তহেন মুরারী.॥ যে পুণি আধম জন আন্ত[2]

১. বসন্তরঞ্জনের পাঠ : 'আদরাহ'। অর্থসঙ্গতির দিক থেকে এটিই সঠিক পাঠ মনে হয়।

২. '৮' লাইনের শেষে।

অথ রাধাবিরহঃ



২২৬খ

রে কপট.। তাহার সে নেহা যেহ্ন মাটির ঘট.॥ ৩॥ রাধিকা থাকিলী বসি আপণার ঘরে.। তোহ্মে থাকিলা আ[১]
সি মথুরা নগরে.॥ আসি জাই করী মোর আকুল পরাণে.। গাইল বড়ু চণ্ডীদাস বাসলীগণে॥ ৪॥ বিভাষ রাগঃ॥
কুডুক্ক.॥ শকতী না কর বড়ায়ি বোলোঁ মো তোহ্মারে[২]। জায়িতেঁ না ফুরে মন নাম শুণী তারে.॥ যত ২২৬
দুখ দিল মোরে তোহ্মার গোচরে[৩].। হেন মন কৈলোঁ[৪] আর না দেখিবোঁ তারে.॥ ১॥ আগ বড়ায়ি বা
ছড়ী যাহ তথী.॥ রাধিকা লাগিআঁ মোক না কর শকতী.॥ ধ্রুং॥ কাটিল ঘাঅত নেম্বুরস দেহ কত
। তোহ্মার বিদিত মোরে রাধা বুইল যত.॥ এ ধন বসতী[৫] সব তেজিবাক পারী.। দুসহ বচনতাপ না সহে মু[৬]
রারী.॥ ২॥ মথুরা আইলাহোঁ তেজি গোকুলের বাস.। মন কৈলোঁ করিবোঁ মো কংসের বিনাস.॥ বিরহে কা

১. '৮' লাইনের শেষে।
২. 'তো'-এরপর '৷'। তারপব সূত্রবন্ধনী শেষে 'হ্মারে'।
৩. 'গোচরে'-এর এ-কার নাগরী লিপিতে মাত্রার উপরে।
৪. 'কৈ'-এরপব '৮'। তাবপব সূত্রবন্ধনী শেষে 'লোঁ'।
৫. বসন্তরঞ্জনের পাঠ : 'বসতা'। বসতী' সঠিক পাঠ মনে হয়।
৬. '৮' লাইনের শেষে।

(পুঁথি এখানে খণ্ডিত। পরবর্তী পাতাগুলি পাওয়া যায়নি।)

# কয়েকটি বিশিষ্ট অভিমত

## সুনীতিকুমার চট্টোপাধ্যায় (১৮৯০-১৯৭৭)

(ক) The MS. of the 'Śrī-Kṛṣna-Kīrttana' has been almost miraculously preserved, to be discovered by Basanta-Ranjan Ray and edited by him in a style rarely attained in the edition of an old text in India (VSPd, San 1323). The work seems to have been lost sight of from the 17th century, and it is in this way that this language could not be altered, from the original form in which it was composed, to late Middle Bengali, or even Modern Bengali, in the hands of subsequent copyists. The grammar of the speech of the 'Śrī-Kṛṣna-Kīrttana' gives a clue to many of the forms of New Bengali. The speech here is not what may be called Old Bengali, taking *Old, Middle* and *New* in the sense in which they are used with regard to the Germanic and Romanic languages. The Caryas are in Old Bengali, and are comparable to Old English (Anglo-Saxon) remains in the study of English : *Old* in the sense that the speech belongs partly to an ancient stage rapidly passing away. The 'Śrī-Kṛṣna-Kīrttana' belongs to what may be called the *Early Middle Bengali stage* : and its importance in other study of Bengali, in the absence of other genuine texts, is as great as that of the works of Layamon, Orm and Chaucer in English.

[O D.B L , Introduction, pp. 128-29) pt I, 1926 & 1970.]

(খ) চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন', বাঙ্গালা ভাষার মধ্য যুগের প্রাচীনতম পুস্তক। চর্যাপদে বাঙ্গালা ভাষা তখনও তরল অবস্থায়, কিন্তু বাঙ্গালা মূর্তি ধরিয়াছে। শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা একেবারে বিশিষ্ট, সুপরিজ্ঞাত বাঙ্গালা ভাষার রূপ ধারণ করিয়াছে। যে পুঁথিতে 'শ্রীকৃষ্ণকীর্তন' রক্ষিত হইয়া আছে, তাহা শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ের ন্যায় প্রাচীন লিপিবিৎ পণ্ডিতের অভিমত অনুসারে, খ্রীষ্টীয় ১৩৫০-১৪০০-র মধ্যে লিখিত; পুঁথিখানি গ্রন্থকারের সমসাময়িক। সৌভাগ্যক্রমে, পুঁথিখানি প্রাচীন বলিয়াই আমরা ১৪শ শতকের বাঙ্গালার বিশুদ্ধ নিদর্শন পাইতে পারিয়াছি। অন্যথা, বাঙ্গালার অন্যান্য প্রাচীন কবির ভাষার মতো, পরবর্তী পুঁথি-পরম্পরায় পরিবর্তিত হইয়া আসিত, শ্রীকৃষ্ণকীর্তনের প্রাচীন ভাষা আধুনিক বাঙ্গালার রূপ ধরিয়া বসিত।

চর্যাপদ ও শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা—ইহাদের ছন্দঃ, বর্ণবিন্যাস ও পদ-সাধন, সমস্তই ইহাদের প্রাচীনত্বের পরিপোষক।[১] ইংরেজি ভাষার ইতিহাস আলোচনায়, লায়ামন, ওর্‌ম্ ও চসারের ভাষার তথা অ্যাংগ্লো-সাক্‌সনের যে স্থান. বাঙ্গালা ভাষানুশীলনে যথাক্রমে শ্রীকৃষ্ণকীর্তনের ও চর্যাপদের ভাষারও ঠিক সেই স্থান।

## মুহম্মদ শহীদুল্লাহ্ (১৮৮৫-১৯৬৯)

মধ্যযুগের আদি কবি বড়ু চণ্ডীদাস। আমরা এখানে চণ্ডীদাস সমস্যা লইয়া আলোচনা করিতে বসি নাই। শ্রীকৃষ্ণকীর্তনের কবি বড়ু চণ্ডীদাস সম্বন্ধে তাঁহার রচিত পুস্তকখানি হইতে আমরা কি জানিতে পারি, তাহাই আমাদের আলোচ্য। এই প্রসঙ্গে আমাদের পূর্বসংস্কার বর্জনীয়।

প্রথম কথা কবির নাম কি সত্যই চণ্ডীদাস। শ্রীকৃষ্ণকীর্তনের কয়েকস্থানে আমরা নিম্নলিখিত ভণিতাগুলি দেখিতে পাই :

মাথাএ বন্দি আঁ বাসলীপাএ।
আনন্ত বড়ু চণ্ডীদাস গাএ॥ [দান, ২৪নং গীত]
অনন্ত বড়ু চণ্ডীদাস গাইল
দেবী বাসলী চরণে॥ [কাল, ৩০নং]
গাইল আনন্ত বড়ু চণ্ডীদাসেঁ
দেবী বাসলীগণে॥ [দান, ৩১নং]
অনন্ত নামে বড়ু চণ্ডীদাস গাইল
দেবী বাসলীগণে॥ [বৃন্দাবন, ১৩নং]
বাসলীচরণ শিরে বন্দিআঁ

---

১. শ্রীকৃষ্ণকীর্তনের প্রাচীনত্ব সম্বন্ধে সংশয় প্রকাশ করিয়া রায় বাহাদুর শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি মহাশয় সাহিত্য-পরিষৎ পত্রিকায় এক প্রবন্ধ প্রকাশিত করেন (বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-পত্রিকা, ২৬শ বর্ষ, ১ম সংখ্যা) কিন্তু বঙ্গ ভাষানুশীলনকারীদের অগ্রণী, বহুশাস্ত্রবিৎ শ্রীযুক্ত বিদ্যানিধি মহাশয়ের সহিত আমরা একমত হইতে পারি না, নিরপেক্ষ বিচার করিলে, শ্রীকৃষ্ণকীর্তনের প্রামাণিকত্ব সম্বন্ধে কোনও সন্দেহ হইতে পারে না। ২৬শ বর্ষের সাহিত্য পরিষৎ পত্রিকায় শ্রীযুক্ত সতীশচন্দ্র রায়ের ন্যায় প্রাচীন সাহিত্যানুশীলক ও শ্রীযুক্ত বসন্তকুমার চট্টোপাধ্যায়ের মতো ভাষাতত্ত্ব বিষয়ে অনুসন্ধিৎসু পণ্ডিত, উভয়েই শ্রীকৃষ্ণকীর্তন যে প্রামাণিক গ্রন্থ, তদ্বিষয়ে যুক্তি প্রদর্শন করিয়া অনুকূল রায় দিয়াছেন।

[ বাঙ্গালা ভাষা প্রসঙ্গে, বাংলা ভাষার কর্ম ও ভাব-বাচ্যের ক্রিয়া, ১৯৭৫, পৃ. ১৯৯ ]

আনন্ত বড়ু গাইল চণ্ডীদাসে॥ [বংশী, ৩৪নং]
বাসলীচরণ শিরে বন্দিআঁ
গাইল আনন্ত বড়ু চণ্ডীদাসে॥ [রাধাবিরহ, ৬নং]
বাসলীচরণ শিরে বন্দিআঁ
অনন্ত বড়ু গাইল চণ্ডীদাস॥ [রাধাবিরহ, ৯নং]

এই সাতটি ভণিতা হইতে আমরা বুঝিতে পারি কবির প্রকৃত নাম অনন্ত। তাহার কৌলিক উপাধি 'বড়ু'। চণ্ডীদাস তাঁহার গুরুদত্ত নাম।··· সেই যুগে ব্রাহ্মণ, বৈদ্য, কায়স্থ এই তিন জাতিই সংস্কৃতের চর্চা করিত। বড়ু চণ্ডীদাস ১২৩টি সংস্কৃত শ্লোক শ্রীকৃষ্ণকীর্তনে সন্নিবিষ্ট করিয়াছেন। অধিকন্তু তিনি জয়দেবের গীতগোবিন্দের পাঁচটি বিখ্যাত অনুবাদ শ্রীকৃষ্ণকীর্তনের অন্তর্ভুক্ত করিয়াছেন। কাজেই নিঃসন্দেহে তিনি সংস্কৃতজ্ঞ ছিলেন। আর একটি বিষয় লক্ষণীয় যে, গ্রন্থকার কোনও স্থলে নিজেকে দ্বিজ বলেন নাই। এই সকল কারণে তাঁহাকে কায়স্থ মনে করাই সঙ্গত।

সংস্কৃত শ্লোকগুলি যে চণ্ডীদাসের রচিত ও-বিষয়ে কোনও সঙ্গত সন্দেহ-কারণ নাই। প্রথমতঃ, এই শ্লোকগুলি অন্য কুত্রাপি দৃষ্ট হয় না। দ্বিতীয়তঃ, এইগুলি পুস্তকের মধ্যে বর্ণনীয় বিষয়সমূহের মধ্যে যোগসূত্ররূপে সন্নিবিষ্ট হইয়াছে। দুই এক স্থলে যে সামান্য অসঙ্গতি দেখা যায় তাহা লিপিকরের প্রমাদে।···

বড়ু চণ্ডীদাস কি বৈষ্ণব ছিলেন! যদিও তিনি রাধাকৃষ্ণ লীলাবিষয়ক শ্রীকৃষ্ণকীর্তন লিখিয়াছেন, তথাপি আমরা তাঁহাকে হিন্দু ভিন্ন বৈষ্ণব বলিতে পারি না।··· বড়ু চণ্ডীদাস তান্ত্রিক সহজ সিদ্ধি সম্বন্ধে জ্ঞাত ছিলেন। তিনি যোগধ্যান সম্বন্ধে বলিতেছেন :

আহো নিশি যোগ ধেআই।··· [রাধাবিরহ, ২৯নং গীত]

মনপবন, গগন, দশমী দুয়ার এই সমস্ত তান্ত্রিক সহজসিদ্ধির পারিভাষিক শব্দ···। ইহা হইতে মনে হয় বড়ু চণ্ডীদাস সহজসাধক ছিলেন। ভণিতা হইতে বুঝিতে পারি, তিনি বাসলী দেবীর ভক্ত ছিলেন। ···এই বাসলী চণ্ডীমূর্তি কিংবা সরস্বতীমূর্তি, তাহা আমরা জানি না।···তিনি সংস্কৃতের কিরূপ নিপুণ অনুবাদক ছিলেন, তাহা তাহার জয়দেবের পদগুলির অনুবাদ হইতে বুঝা যায়।···

*শহীদুল্লাহ্ : বড়ু চণ্ডীদাস :*

···এই বড়ু চণ্ডীদাস কত পূর্বে ছিলেন? ইহার উত্তর শ্রীকৃষ্ণকীর্তনের লিপিকাল হইতে অনুমান করিতে হইবে। লিপিতত্ত্ববিদ্ পরলোকগত রাখালদাস বন্দ্যোপাধ্যায় শ্রীকৃষ্ণকীর্তনের লিপি তিনখানি প্রাচীন পুথির লিপির সহিত তুলনা করেন। তন্মধ্যে বোধিচর্যাবতার ১৪৯২ বিক্রমাব্দে অর্থাৎ ১৪৩৬/৩৭ খ্রী. লিখিত

হইয়াছিল। ধর্মরত্ন ১৪১৭ শকাব্দের বা ১৪৯৫ খ্রীষ্টাব্দের পূর্বে লিখিত। তৃতীয় গ্রন্থ শূদ্রপদ্ধতির লিপিকাল তাঁহার মতে ১৪৪২ বিক্রমাব্দ অর্থাৎ ১৩৮৫/৮৬ খ্রী.। ইহাতে তিনি সিদ্ধান্ত করেন যে শ্রীকৃষ্ণকীর্তন "১৩৮৫ খ্রীষ্টাব্দের পূর্বে সম্ভবতঃ খ্রীষ্টীয় চতুর্দশ শতাব্দীর প্রথমার্ধে লিখিত হইয়াছিল।" কিন্তু শূদ্রপদ্ধতির লিপিকাল "সং ১৪৪২ শকে।" সুতরাং ইহা সংবৎ নহে। সং সংবৎসরের সংক্ষিপ্ত রূপ মাত্র। ১৪৪২ শকাব্দে ১৫২০ খ্রী. হয়। সুতরাং শ্রীকৃষ্ণকীর্তনের লিপি ১৪৩৬ হইতে ১৫২০ খ্রীষ্টাব্দ পর্যন্ত লিপি অপেক্ষা প্রাচীন, ইহা প্রমাণিত হয়। সুতরাং ইহার লিপিকাল আনুমানিক ১৪০০ খ্রীষ্টাব্দে। বড়ু চণ্ডীদাস ইহার পূর্বে বিদ্যমান ছিলেন। এই গ্রন্থ যে বড়ু চণ্ডীদাসের স্বহস্তলিখিত নয়, তাহার যথেষ্ট প্রমাণ আছে।...

শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা হইতে প্রমাণিত হয় যে বৌদ্ধ-হিন্দু যুগের পরে বাঙ্গালা কাব্যকুঞ্জের আদি পথিক ছিলেন এই চণ্ডীদাস।

(ক) সমস্ত শ্রীকৃষ্ণকীর্তনে উত্তম পুরুষের একবচন ও বহুবচনে দুইটি পৃথক ক্রিয়ারূপ আছে; যথা, মোএঁ চলোঁ, চলিবোঁ, চলি লোঁ, চলি তোঁ; আহ্মে চলিএ, চলিব, চলিল, চলিত। এইরূপ নিয়মিত প্রয়োগ আর কোনও বাঙ্গালা পুস্তকে দেখা যায় না। অথচ সরাটী, রাজবংশী, চাকমা, ময়াং প্রভৃতি প্রাদেশিক বুলিতে এবং প্রাচীন আসামীতে এইরূপ প্রয়োগ পাওয়া যায়।

(খ) অতীতকালে মধ্যম পুরুষে আহা এবং উত্তম পুরুষে আহোঁ শ্রীকৃষ্ণকীর্তন, কৃত্তিবাসের রামায়ণ এবং প্রাচীন আসামী পুস্তকে মাত্র দৃষ্ট হয়; যথা, তোহ্মে চলিলাহা, আহ্মে চলিলাহোঁ।

(গ) কর্তা প্রথম পুরুষ স্ত্রীলিঙ্গ হইলে অকর্মক ক্রিয়ার অতীতকালে স্ত্রীপ্রত্যয় হয়; যথা, রাহী গেলী, চলিলী, বসিলী। এইরূপ প্রয়োগ কেবল বৌদ্ধ গানে আছে।

(ঘ) কর্মকারকে 'ক' এবং অধিকরণে 'ত' বিভক্তি। ইহা বর্তমানে উত্তরবঙ্গের বুলিতে এবং আসামী ভাষায় আছে।

(ঙ) করণ কারকে তে বিভক্তির (যেমন, স্তুতিতে, গরুতে) অভাব।

(চ) সম্বন্ধের বহুবচনে -দের, -দিগের বিভক্তির অভাব।

শ্রীকৃষ্ণকীর্তনে আরবী-পারসীজাত মাত্র এই শব্দগুলি আছে—কামান (ধনু), খরমুজা, বাটী, মজুর, মজুরিআ, গুলাল, লেম্বু (লেবু), অকার। ইহা হইতে বুঝিতে পারি যে মুসলমান রাজত্বের আদি সময়ে চণ্ডীদাস আবির্ভূত হইয়াছিলেন।

[বাংলা সাহিত্যের কথা, দ্বিতীয় খণ্ড—মধ্যযুগ, ২য় সং, নভেম্বর ১৯৬৭, বড়ু চণ্ডীদাস, পৃ. ২৬-৩৯]

## সুকুমার সেন (১৯০১-১৯৯২)

*নাট্যগীতি পাঞ্চালী : শ্রীকৃষ্ণকীর্তন*

সে কাব্য (শ্রীকৃষ্ণকীর্তন) পাওয়া গেল ১৯০৯ খ্রীষ্টাব্দে বসন্তরঞ্জন রায় মহাশয়ের দ্বারা বিষ্ণুপুরের নিকটবর্তী এক গ্রামে মল্লরাজগুরু বৈষ্ণবমহান্ত শ্রীনিবাস আচার্যের দৌহিত্র বংশজাত ব্রাহ্মণের বাড়ীতে অযত্নরক্ষিত অবস্থায়। গোড়ার দুইটি আর শেষে অন্ততঃ একটি পাতা নাই।[১] কবির ভণিতা 'চণ্ডীদাস'। বেশিরভাগ 'বড়ু চণ্ডীদাস'। কৃষ্ণের ব্রজলীলা লইয়া ধারাবাহিক রচনা। কিন্তু কাব্যটির কোন নাম পাওয়া গেল না। প্রাচীন বৈষ্ণব লেখকদের ইঙ্গিত অনুসরণ করিয়া আবিষ্কর্তা-সম্পাদক বসন্তরঞ্জন নাম দিলেন 'শ্রীকৃষ্ণকীর্তন'। সেই নামেই কাব্যটি পরিচিত হইয়াছে।···

শ্রীকৃষ্ণকীর্তন পুথির ভাষা অনেক পুরানো বলিয়া মনে হইল। তাই দেখিয়া শ্রীযুক্ত সুনীতিকুমার চট্টোপাধ্যায়, মুহম্মদ শহীদুল্লাহ্ প্রভৃতি ভাষাতত্ত্ববিদ সমর্থন করিলেন, এ ভাষা চতুর্দশ-পঞ্চদশ শতাব্দের। এ অনুমান এখনও অপরিত্যক্ত।···

কৃষ্ণকীর্তন পুথি এক হাতের লেখা নয়, দুইটি ভিন্ন হাতের (আসলে ঢঙের) লেখা আছে। একটি পুরানো গোটা গোটা অনুশাসন খোদাইয়ের রীতিতে সযত্ন লেখা। আর একটি জড়ানো জড়ানো টানা হাতের অর্বাচীন ছাঁদের, পত্র-দলিলের রীতির লেখা। অর্বাচীন ছাঁদে লেখা পাতাগুলিকে পরবর্তীকালের যোজনা বলিবার উপায় নাই কেননা কালি এক কাগজও এক, এবং একই অচ্ছিন্ন ভাজ করা পাতায় প্রাচীন-অর্বাচীন দুই ছাঁদের লেখাই পাওয়া গিয়াছে।··· প্রত্নলিপিবিশারদেরা আরও ভুলিয়া গিয়াছিলেন যে বাঙ্গালা পুথির বিচার হাতের লেখার উপর নির্ভর করিলেই চলিবে না। যাহার উপর লেখা হইয়াছে সেই কাগজ এবং যাহা দিয়া লেখা হইয়াছে সেই কালিও পরীক্ষা করিতে হইবে। রাখালদাস অথবা রাধাগোবিন্দ বাবু (বসাক) কাগজ ও কালির দিকে মনোযোগ দেন নাই। দিলে কখনই পুথিটিকে প্রাচীন বলিতেন না। কাগজ পাতলা, মাড়ের তৈয়ারি, ঠিক যেন মিলের কাগজ। এরকম কাগজে লেখা পুথি বা দলিল অষ্টাদশ শতাব্দের আগে দেখি নাই, উনবিংশ শতাব্দে যথেষ্ট দেখিয়াছি। কালিতেও প্রাচীন পুথির কালির মত গাঢ় উজ্জ্বলতার চিহ্নমাত্র নাই। পুথিটিকে ভালো করিয়া পরীক্ষা করিয়া দেখিয়াছি। আমার লিখিত অভিমত শ্রীকৃষ্ণকীর্তনের লিপিকাল অষ্টাদশ শতাব্দের শেষার্ধ। অক্ষরের দিক দিয়াও কোন বাধা নাই। শ্রীকৃষ্ণকীর্তনের পুরানো ছাঁদের মত অক্ষর অষ্টাদশ শতাব্দের পুথিতে অনেক দেখিয়াছি।

শ্রীকৃষ্ণকীর্তনের পুথির প্রাচীনত্বের উপরই কাব্যটির প্রাচীনত্ব নির্ভর করিতেছে, এই ধারণার বশে রহিয়াই আমরা ভুল পথে চলিয়াছি। শ্রীকৃষ্ণকীর্তনের পুথি প্রাচীন নয় তবে ভাষায় প্রাচীনত্বের ছাপ আছে এবং কাব্যটির শিল্প অবশ্যই প্রাচীন।···

---

১. শেষের পাতা না থাকা বিস্ময়ের কথা। তাহার পরেও অনেকগুলি সাদা পাতা আছে। সেই সাদা পাতাগুলি রহিয়া গেল কিন্তু পুথির শেষ পাতা রহিল না।

শ্রীকৃষ্ণকীর্তনে মধ্যকালীন বাঙ্গালা ভাষার প্রাচীন রূপটি যতটা অবিকৃত আছে এতটা আর কোন পুরানো পুথিতে পাই না। চর্যাপদাবলীর পরেই বাঙ্গালা ভাষার পুরানো নিদর্শন শ্রীকৃষ্ণকীর্তনে বহুল লভ্য। একথা মোটামুটি ঠিক। তবে সত্য করিয়া এই পর্যন্ত বলা যায় যে আমরা নিশ্চিতভাবে শ্রীকৃষ্ণকীর্তনের পুথিতে আবদ্ধ ও অশ্মীভূত চতুর্দশ-পঞ্চদশ-ষোড়শ শতাব্দের সাহিত্যের ভাষা সম্পূর্ণ পাই নাই। পাইয়াছি মোটামুটি মধ্যকালীন বাঙ্গালা ভাষা—যাহা দক্ষিণ-পশ্চিম প্রত্যন্ত অঞ্চলে মোটামুটি অবিকৃতভাবে আধুনিককাল পর্যন্ত চলিয়া আসিয়াছে। প্রাপ্ত শ্রীকৃষ্ণকীর্তন কাব্যের কাঠামো প্রাচীন, বস্তুত পুরাতন। কিন্তু ইহার মধ্যে প্রক্ষেপ বেশ আছে।—সে প্রক্ষেপ দুই রকমের—গায়নের এবং প্রাপ্ত পুথির সংস্কর্তার ও লেখকের।

[বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, অষ্টম পরিচ্ছেদ (৪র্থ সং, ১৯৬৩), পৃ. ১৩৪-৩৭]

## অসিতকুমার বন্দ্যোপাধ্যায় (১৯২০-২০০৩)

পুরাতন সাহিত্যের প্রাচীনতা ও প্রামাণিকতা নিয়ে বিশ্বের সাহিত্যের ইতিহাসে অনেক সমস্যার উদয় হয়েছে, তার কিছু কিছু এখনো অমীমাংসিত রয়ে গেছে। শ্রীকৃষ্ণকীর্তন প্রাচীন, না অর্বাচীন, এটি কোন্ চণ্ডীদাসের রচনা, শ্রীচৈতন্যদেব দিব্যোন্মাদ অবস্থায় কোন্ চণ্ডীদাসের গান শুনে বাহ্যিক চেতনা ফিরে পেতেন, এসব সমস্যা একালের সাহিত্যিক, ভাষাতাত্ত্বিক ও সমালোচকদের শিরঃপীড়ার কারণ ঘটিয়েছে। ··· কেউ কেউ ভক্তিবাদ বাদ দিয়ে শুধু ভাষা ও ইতিহাসের নিঃস্পৃহ দৃষ্টির দ্বারা বিচার করে শ্রীকৃষ্ণকীর্তন কাব্যকে আদিতম চণ্ডীদাস অর্থাৎ বড়ু চণ্ডীদাসের রচনা বলে গ্রহণ করবেন। ··· যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি মহাশয় প্রথমে পুঁথির কাগজ ও অন্যান্য লক্ষণ বিচার করে এই কাব্যের প্রাচীনতা সম্বন্ধে বিরূপ মন্তব্য করেছিলেন। পরে এই বিরূপতা ত্যাগ করে শ্রীকৃষ্ণকীর্তনের লিপিতত্ত্ব নিয়ে মৌলিক গবেষণা করেছেন। তাঁর মতে, পুঁথিটি কোনমতেই অর্বাচীন কালের নয়। ··· ঐতিহাসিক ও প্রাচীন লিপিবিশারদ রাখালদাস বন্দ্যোপাধ্যায় পুথির সম্পাদক বসন্তরঞ্জন রায় মহাশয়ের অনুরোধে পুঁথিতে ব্যবহৃত লিপি বিশ্লেষণের চেষ্টা করেছেন। ···

রাখালদাসের মতে এই পুঁথিতে তিন ধরনের হাতের লেখা আছে—(ক) প্রাচীন হস্তাক্ষর, (খ) প্রাচীন হস্তাক্ষরের অনুকরণ এবং (গ) অপেক্ষাকৃত আধুনিক হস্তাক্ষর। ··· তিনি 'বোধিচর্যাবতার' (১৪৯১ বিক্রমাব্দ = ১৪৩৬/৩৭ খ্রী. অ.) 'শূদ্রপদ্ধতি' (১৪৪২ বিক্রমাব্দ = ১৩৮৫/৮৬ খ্রী. অ.) ও 'ধর্মরত্ন' (১৪১৭ শকাব্দ = ১৪৯৫ খ্রী. অ.) মোট তিনখানি প্রাচীন পুঁথির অক্ষরের সঙ্গে শ্রীকৃষ্ণকীর্তনে ব্যবহৃত বর্ণমালার স্বর ও ব্যঞ্জনবর্ণের তুলনামূলক আলোচনা করেন এবং সিদ্ধান্তে উপনীত হন—'১৩৮৫ খ্রী. অ. হইতে ১৪৯৫ খ্রী. অব্দের মধ্যে লিখিত এই গ্রন্থত্রয়ে ব্যবহৃত অক্ষর অপেক্ষা কৃষ্ণকীর্তনের প্রাচীন অক্ষরসমূহ প্রাচীনতর। ··· অতএব ইহা স্থির সিদ্ধান্ত যে, শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ মহাশয় কৃষ্ণকীর্তনের যে পাণ্ডুলিপি আবিষ্কার করিয়াছেন, তাহা ১৩৮৫ খ্রী. অব্দের পূর্বে, সম্ভবত চতুর্দশ শতাব্দের প্রথমার্ধে লিখিত হইয়াছিল।' ···

ড. নলিনীকান্ত ভট্টশালী মেদিনীপুর থেকে প্রাপ্ত এবং ঢাকা বিশ্ববিদ্যালয়ে রক্ষিত যে বিষ্ণুপুরাণের উল্লেখ করেছেন তা ১৪৬৬ খ্রী. অব্দে অনুলিখিত হয়েছিল। তিনিও তার সঙ্গে শ্রীকৃষ্ণকীর্তনের লিপি মিলিয়ে এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন যে, শ্রীকৃষ্ণকীর্তনের অক্ষরগুলি ঐ বিষ্ণুপুরাণের পুরাতন অক্ষরের চেয়েও পুরাতন। ড. রাধাগোবিন্দ বসাকও বৈজ্ঞানিক লিপিতত্ত্বের সাহায্যে ঐ বিষ্ণুপুরাণের পুথির অক্ষরের সঙ্গে শ্রীকৃষ্ণকীর্তনের অক্ষর মিলিয়ে স্থির করেছেন যে, শ্রীকৃষ্ণকীর্তনের পুথি ১৪৫০-১৫০০ খ্রী. অব্দের মধ্যে অনুলিখিত হয়ে থাকবে। এঁদের মতে, ১৫ শতাব্দীর মধ্যভাগ বা তার কিছু পরে এই পুথি নকল করা হয়েছিল। রাখালদাসের হিসেবের কিছু কম করলে এ কাব্য ও পুথির প্রাচীনতা সম্বন্ধে কারো সংশয় থাকবে না। সুতরাং শ্রীকৃষ্ণকীর্তনের যে নকল করা পুথি পাওয়া গেছে, তা চৈতন্যদেবের আবির্ভাবের পূর্বে কপি হয়েছিল তা অনুমান করা যেতে পারে। ··· যোগেশচন্দ্র বিদ্যানিধি পুথিটি বিশেষভাবে পরীক্ষা করে এই সিদ্ধান্তে পৌঁছেছেন—শ্রীকৃষ্ণকীর্তনের পুথিটি ১৫৫০ খ্রী. অব্দের দিকে অনুলিখিত হয়ে থাকবে।···

পুথির লিপি, অক্ষর গঠন, কাগজ, পুথির মধ্যে প্রাপ্ত ১০৮৯ সনে (১৬৮২) লিখিত রসিদ, মণীন্দ্রমোহন -আবিষ্কৃত দুখানি পুথি, যোগেশচন্দ্রের অনুমান মিলিয়ে মনে হচ্ছে পুথিটি ১৭ শতাব্দীর কিছু পূর্বে, ১৬ শতাব্দীর শেষের দিকে নকল করা হয়েছিল। পুথির প্রাচীনতা অনুসারে মূল কাব্যটির রচনাকাল নির্ধারণে কিছু সাহায্য হতে পারে, এই জন্য প্রাপ্ত পুথিটির গুরুত্ব এত বেশী।···

*ভাষা*

শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা নিয়ে বহু তর্কবিতর্ক হয়েছে, এখনও হচ্ছে এবং আশঙ্কা করি, এ বিষয়ে ভবিষ্যতেও কাজিয়া চলবে। চর্যাগানের মতো এ-ভাষাও অতি পুরাতন, তবে চর্যার ভাষার মতো অতটা দুর্জ্ঞেয় নয়, কারণ এটি চর্যাগানের শ'দুই বছর পরে রচিত. বা কিছু পরেও হতে পারে। ··· নানা মতভেদ সত্ত্বেও আমি মনে করি, শ্রীকৃষ্ণকীর্তনের পুথিটি বাংলাদেশে প্রাপ্ত প্রাচীনতম বাংলা পাণ্ডুলিপি। ··· চৈতন্যভাবাশ্রিত গৌড়ীয় সাধন-ভজনের সঙ্গে শ্রীকৃষ্ণকীর্তনের বক্তব্য ও ভাবের গুরুতর পার্থক্য আছে বলেই কি এটি বৈষ্ণব সমাজের অবহেলার বস্তু হয়েছিল, এবং ক্রমে এর সমস্ত কপি লোকলোচনের অদৃশ্য হয়ে গেল? মনে হয়, এ কাব্য পরবর্তীকালে প্রচারিত হয়নি বলে এর মূল ভাষা অনেকটা অবিকৃত আছে। তাই এতে পশ্চিম বাংলার প্রান্তীয় উপভাষার মধ্যযুগীয় আদিপর্বের ভাষাগত প্রাচীনতা অনেকটা বজায় আছে।···

চর্যাগান ও শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা মিলিয়ে দেখলেই বোঝা যাবে, এ ভাষা কখনোই ১৫শ শতাব্দীর পূর্বে যেতে পারে না। লক্ষ্য করলেই দেখা যাবে, চর্যার শব্দ যে ভাবে শ্রীকৃষ্ণকীর্তনে পরিবর্তিত আকার গ্রহণ করেছে তাতে এ কাব্যকে চর্যার চেয়ে ৩-৪শ বছর পরবর্তী বলে মনে হবে। চর্যার রচনাকাল আনুমানিক ১০ম থেকে ১২ শতাব্দী। সুতরাং শ্রীকৃষ্ণকীর্তনের রচনাকাল ১৫শ-১৬শ শতাব্দী হওয়াই সম্ভব। ··· মনে হয়, ১৫শ শতকের গোড়ার দিকে শ্রীকৃষ্ণকীর্তন কাব্য রচিত

হলেও হতে পারে, এর শব্দের মধ্যেই তার ইঙ্গিত আছে। সেই ভাষাতাত্ত্বিক প্রমাণপঞ্জীর বৈজ্ঞানিক ভিত্তি ও বিকাশ পরম্পরার যোগসূত্রটি আবিষ্কার করেন অধ্যাপক সুনীতিকুমার চট্টোপাধ্যায়, অবশ্য তাঁর পূর্বেই সেই পদ্ধতি নিয়ে আলোচনা শুরু হয়েছিল। ১৯২৬ সালে প্রকাশিত তাঁর The Origin and Development of the Bengali Language (দু'খণ্ডে সমাপ্ত) গ্রন্থে শ্রীকৃষ্ণকীর্তনের ভাষাতাত্ত্বিক প্রামাণিকতা ও প্রাচীনত্বের দাবি প্রতিষ্ঠিত হয়েছে।···

১৪শ-১৫শ শতাব্দীর শ্রীকৃষ্ণকীর্তনে দু-চারটি ইসলামি শব্দের ব্যবহার, এমন কিছু অস্বাভাবিক ব্যাপার নয়, তার দ্বারা পুথি বা ভাষার অর্বাচীনতা প্রমাণিত হয় না। সে যাই হোক, ঐতিহাসিক ভাষাবিজ্ঞানীদের মত অনুসরণ করে এবং চর্যার ভাষা বিচার করে আমার অনুমান, শ্রীকৃষ্ণকীর্তনের ভাষাকে ১৫শ শতকের শেষভাগে, বড় জোর ১৬শ শতকের গোড়ার দিকে স্থাপন করা যেতে পারে।

[বাংলা সাহিত্যের ইতিবৃত্ত, প্রথম খণ্ড, ৫ম সংস্করণ ১৯৯৫, পৃ. ৩৩৫-৩৪৫]

## সত্যব্রত দে (১৯২৫)

শ্রীকৃষ্ণকীর্তন প্রকাশিত হবার পর প্রত্নপ্রেমী ও ভাষাতাত্ত্বিকেরা প্রায় সকলেই এর প্রাচীনতা ও অকৃত্রিমতাকে স্বীকার করে নিয়েছিলেন।···সুনীতিকুমার চট্টোপাধ্যায়, শহীদুল্লাহ্ প্রভৃতি ভাষাতাত্ত্বিকেরা এর ভাষার প্রাচীনতার বিষয়ে দৃঢ়মত ব্যক্ত করায় সারস্বত মহলে গ্রন্থটির মূল রচনাকাল পঞ্চদশ শতাব্দীর কাছাকাছি সময়ে (কিছু আগে বা পরে অর্থাৎ চতুর্দশ শতাব্দীর মাঝামাঝি থেকে পঞ্চদশ শতাব্দীর মাঝামাঝি সময় পর্যন্ত) বলে গৃহীত হয় এবং এর ভাষা মূলত বাংলা ভাষার আদি-মধ্যস্তরের নিদর্শন বলে স্বীকৃতি লাভ করে।

কিন্তু তাই বলে যে এর ভাষা সম্পর্কিত সমস্ত বিতর্কের অবসান হয়েছে তা নয়। সাম্প্রতিক কালে গ্রন্থটির সর্বাঙ্গীণ প্রাচীনতায় সন্দেহ প্রকাশ করে কিছু কিছু মন্তব্য প্রকাশ করেছেন ড. সুকুমার সেন। পুথির অর্বাচীনতা বিষয়ে তাঁর সাম্প্রতিক কালের মন্তব্যে কোন দ্বিধা বা সন্দেহের অবকাশ নেই।[1] কিন্তু এর ভাষা সম্পর্কিত আলোচনায় এর মানস প্রবণতা (bias) অর্বাচীনতা প্রমাণের দিকে বলে বোঝা গেলেও ইনি যে সম্পূর্ণ দ্বিধা কাটিয়ে উঠতে পারেননি তাও সুস্পষ্ট।···

প্রসঙ্গত উল্লেখযোগ্য বাংলা সাহিত্যের ইতিহাসে শ্রীসেন শতাব্দ-ভিত্তিক অধ্যায় বিভাগ করেছেন এবং কৃষ্ণকীর্তনকে পঞ্চদশ শতাব্দীর অন্তর্ভুক্ত রেখেই এর বিচার করেছেন। এর থেকে অনুমান করা যায়, দ্বিধা সত্ত্বেও, ইনি কৃষ্ণকীর্তনের রচনাকাল পঞ্চদশ শতকের পরবর্তী একথা বলতে চান না।

---

১. ড. সেন প্রথমদিকে পুথির লিপিকাল ও ভাষা ১৬০০ খৃষ্টাব্দের দিকের বলে মনে করতেন। সাম্প্রতিক কালে প্রধানত পুথির কাগজ ও কালি বিচার করে পুথিটিকে অষ্টাদশ শতকের শেষার্ধের বলে দৃঢ় অভিমত জ্ঞাপন করেছেন (দ্র. বাংলা সাহিত্যের ইতিহাস, ৫ম সংস্করণ, পূর্বার্ধ, পৃ. ১৩৯)।···তারাপদ মুখোপাধ্যায় শ্রীকৃষ্ণকীর্তন পুথির লিপিকাল সম্পর্কে স্পষ্ট কোন মন্তব্য করেছেন বলে জানা নেই।···তবে বিশ্ববিদ্যাসংগ্রহের 'চর্যাগীতি' পুস্তকে তাঁর একটি প্রাসঙ্গিক মন্তব্য উদ্ধৃত করা যেতে পারে। 'শ্রীকৃষ্ণকীর্তন পুথির লিপিকালের ঊর্ধ্বসীমা ১৫১৪'।

ভাষার ইতিবৃত্তে বাংলাভাষার আদি-মধ্যযুগের আলোচনায় শ্রীসেন লিখেছেন : 'তবে বড়ু চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্তনের পুথি তেমনি পুরানো না হইলেও মূলে হস্তক্ষেপ বেশী না পড়ায় আদিমধ্য বাংলার পরিচয় অনেকখানিই দেয়।' [পৃ. ১৭৯/১৩ সংস্করণ ১৯৭৯] ···ভাষার ইতিবৃত্তে ছন্দ প্রসঙ্গেও ইনি লিখেছেন : 'আদি-মধ্য বাংলার নিজস্বরূপ অনেকটা পরিপূর্ণভাবে প্রকটিত দেখি শ্রীকৃষ্ণকীর্তনে'।···

সাম্প্রতিককালে গ্রন্থটির কোন কোন বিষয় সম্পর্কে শ্রীসেনের সংশয়গর্ভ কিছু কিছু উক্তি প্রকাশিত হওয়ায় পাঠকমহলে বিভ্রান্তি দেখা দিচ্ছে। আমাদের আলোচনায় দেখেছি তার বিভিন্ন উক্তিতে দ্বিধার পরিচয় সুস্পষ্ট। কিন্তু তাই বলে তিনি গ্রন্থের ভাষার প্রাচীনতাকে সরাসরি নাকচ করে দেননি। বরং এর প্রাচীনতার পক্ষে বেশ কিছু সুস্পষ্ট মন্তব্যও করেছেন। আমরা সেই সব দিকেই দৃষ্টি আকর্ষণের চেষ্টা করেছি।

[ বিতর্কিত শ্রীকৃষ্ণকীর্তন, ভাষাপ্রসঙ্গ, পৃ. ১৭৪-১৮৬, ১ম সংস্করণ, ১৯৮৫ ]

## অমিত্রসূদন ভট্টাচার্য (১৯৪২)

*পুথি ও পাঠ-পরিচয় (পৃ. ১৬১-১৬৫)*

শ্রীকৃষ্ণকীর্তন পুথিটি বসন্তরঞ্জন রায় ১৯০৯ খ্রীষ্টাব্দে (১৩১৬ বঙ্গাব্দ) বাঁকুড়া জেলার কাঁকিল্যা গ্রাম হইতে আবিষ্কার করেন। ১৯১৬ খ্রীষ্টাব্দে ইহা প্রকাশিত হয়।

শ্রীকৃষ্ণকীর্তনে মোট পদের সংখ্যা (খণ্ডিত পদসহ) ৪১৮। পুথির প্রথম দুইখানি পাতা পাওয়া যায় নাই। প্রাপ্ত শেষ পৃষ্ঠার সংখ্যা ২২৬/২। অতঃপর পুথি খণ্ডিত। জন্মখণ্ডের ৩/১ পৃষ্ঠা হইতে রাধাবিরহের ২২৬/২ পৃষ্ঠার মধ্যবর্তী নিম্নলিখিত পাতা বা পৃষ্ঠা পাওয়া যায় নাই : ৯, ১৬, ১৭/১, ১৯/১, ৪১, ৮৮/২, ৯৩/২, ৯৮/১, ১০৪-১১১ এবং ১৪৫-১৫১। পুথিখানি বাংলা তুলোট কাগজে উভয় পৃষ্ঠায় লেখা।···

সুকুমার সেন তাঁহার 'বাঙ্গালা সাহিত্যের ইতিহাস' প্রথম খণ্ড—পূর্বার্ধ গ্রন্থে শ্রীকৃষ্ণকীর্তন পুথির শেষের পাতা না থাকায় 'বিস্ময়ের কথা' বলিয়া মন্তব্য করিয়াছেন। তাঁহার সন্দেহ ও সংশয় প্রকাশ করিয়া তিনি লিখিয়াছেন, 'তাহার পরেও অনেকগুলি শাদা পাতা আছে। সেই সাদা পাতাগুলি রহিয়া গেল কিন্তু পুথির শেষ পাতাখানি রহিল না। এ রকম ঘটনা আর কোন দ্বিতীয় পুথিতে দেখি নাই।'···

আমাদের মনে হয় ২২৬/২-এর পর আরও কয়েক পৃষ্ঠা নকল করা (কপিকরা) লিপিকরদের বাকি ছিল। সম্ভবতঃ সে কারণেই অতিরিক্ত সাদা পাতাগুলি থাকিয়া গিয়াছে পুথির শেষে। যে কোনো কারণেই হোক লিপিকরেরা শ্রীকৃষ্ণকীর্তন পুথির শেষাংশ হয়ত কপি করিয়া যাইতে পারেন নাই।···

সমগ্র পুথিতে সংস্কৃত শ্লোক রহিয়াছে ১৬১।

শ্রীকৃষ্ণকীর্তন পুথির ২২৬ পাতা অর্থাৎ ৪৫২ পৃষ্ঠার মধ্যে মাঝের মোট ৪৫ পৃষ্ঠা পাওয়া যায় নাই। ৪৫২ হইতে ৪৫ পৃষ্ঠা বাদ গেলে ৪০৭ পৃষ্ঠা থাকে। এই ৪০৭ পৃষ্ঠায় আমরা ৪১৮টি পদ পাইতেছি। সুতরাং যে ৪৫টি পৃষ্ঠা পাওয়া যায় নাই তাহাতে যে ৪০-৫০টি পদ ছিল এরূপ অনুমান করা যায়।

পুথির লেখা তিন হাতের। পুথির মোট পৃষ্ঠা সংখ্যা ৪০৭। ইহার মধ্যে তৃতীয় হাতের লেখা ৪ পৃষ্ঠা, দ্বিতীয় হাতের লেখা ২০ এবং বাকি সবই অর্থাৎ ৩৮৩ পৃষ্ঠা প্রথম হাতের।

পুথির লিপি বিচার করিয়া রাখালদাস বন্দ্যোপাধ্যায় 'শ্রীকৃষ্ণকীর্তন পুথির লিপিকাল' প্রবন্ধে জানাইয়াছেন, 'ইহা স্থির সিদ্ধান্ত যে, শ্রীযুত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ মহাশয় 'শ্রীকৃষ্ণকীর্তনে'র যে পাণ্ডুলিপি আবিষ্কার করিয়াছেন, তাহা ১৩৮৫ খ্রীষ্টাব্দের পূর্বে, সম্ভবতঃ খ্রীষ্টীয় চতুর্দশ শতাব্দীর প্রথমার্ধে লিখিত হইয়াছিল।' অবশ্য The Origin of The Bengali Script গ্রন্থে তিনি ইহার লিপিকাল পঞ্চদশ শতক বলিয়াও উল্লেখ করিয়াছেন।

নলিনীকান্ত ভট্টশালী শ্রীকৃষ্ণকীর্তনের লিপিকে ঢাকা বিশ্ববিদ্যালয়ে রক্ষিত বিষ্ণুপুরাণের পুথির লিপি (১৪৬৬ খ্রী.) হইতে প্রাচীনতর বলিয়াছেন।

রাধাগোবিন্দ বসাকের মতে শ্রীকৃষ্ণকীর্তনের পুথি ১৪৫০-১৫০০ খ্রীষ্টাব্দের মধ্যে অনুলিখিত।

যোগেশচন্দ্র রায় পুথির লিপিকাল ১৫৫০ খ্রীষ্টাব্দ বলিয়া উল্লেখ করেন। সুকুমার সেনের মতে, 'শ্রীকৃষ্ণকীর্তনের পুথি প্রাচীন নয় তবে ভাষায় প্রাচীনত্বের ছাপ আছে, এবং কাব্যটির শিল্প অবশ্যই প্রাচীন।' [ বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, প্রথম খণ্ড পূর্বার্ধ ··· ]

শ্রীকৃষ্ণকীর্তন পুথিটি আদ্যোপান্ত পাঠ করিলে যে জিনিসটি বিশেষভাবে চোখে পড়ে—তাহা হইল লিপিকরদের সতর্কতা। পুথির পৃষ্ঠায় বেশ কিছু কাটাকুটি ও অশুদ্ধি সংশোধন আছে; এগুলির অধিকাংশই লিপিকরদের স্বহস্তে করা। তবে কোনো কোনো ক্ষেত্রে লিপিকর ব্যতীত অন্য কাহারো কাহারো হস্তাক্ষরের চিহ্নও দেখা যাইতেছে।···

···পুথিতে মূল লিপিকর ছাড়াও আরও চার-পাঁচজনের হস্তাক্ষর তোলাপাঠে দেখিতে পাওয়া যায়। এই সকল সংশোধকের হাতেই কি সংশোধনকালে মূল পুথি ছিল? নাকি কোনো-কোনো সংশোধকের প্রদত্ত তোলাপাঠ তাঁহাদের অনুমিত সংশোধন সংযোজন, কল্পিত শুদ্ধ পাঠ মাত্র?

*কাব্যনাম সমস্যা (পৃ. ১৪০-১৪৭)*

শ্রীকৃষ্ণকীর্তন কাব্যের নাম সম্পর্কে সংশয়ের প্রধান কারণ এই যে এ পুথির অগ্রপশ্চাৎ খণ্ডিত। কবি তাহার কাব্যে কি নাম দিয়াছিলেন তাহা এখন প্রত্যক্ষভাবে জানিবার উপায় নাই। নামহীন পুথির আবিষ্কর্তা ও সম্পাদক বসন্তরঞ্জন রায় 'শ্রীকৃষ্ণকীর্তন/মহাকবি চণ্ডীদাস বিরচিত' নাম দিয়া কাব্যটি প্রকাশ করেন।···

১৩৬০ বঙ্গাব্দে মুহম্মদ শহীদুল্লাহ্ সাহিত্য-পরিষৎ পত্রিকায় (১৩৬০ বর্ষ দ্বিতীয় সংখ্যা) 'চণ্ডীদাস সমস্যা' শীর্ষক প্রবন্ধে পুনরায় শ্রীকৃষ্ণসন্দর্ভ প্রসঙ্গটি উত্থাপন করেন। তিনি লেখেন, 'পরলোকগত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ বীরভূমের ('বীরভূম' ভ্রমক্রমে লেখা, বাঁকুড়া হইবে) এক গৃহস্থের গোয়ালঘর হইতে রাধাকৃষ্ণ পদাবলীর এক প্রাচীন পুথি আবিষ্কার করিয়া রসজ্ঞ পাঠকসমাজে এক গণ্ডগোলের সৃষ্টি করেন। পুথির সঙ্গে রক্ষিত একটি আলগা কাগজের লেখায় বোধ হয়,

পুথিখানি বিষ্ণুপুরের রাজাদের গ্রন্থাগারে ছিল এবং তাহার নাম ছিল শ্রীকৃষ্ণসন্দর্ভ। কিন্তু বসন্তবাবু পুথি সম্পাদনকালে তাহার নামকরণ করিলেন 'শ্রীকৃষ্ণকীর্তন'।

আরও পরবর্তীকালে শ্রীকৃষ্ণকীর্তনের নামকরণ সম্পর্কে চিন্তাভাবনা করেন বিজনবিহারী ভট্টাচার্য, অসিতকুমার বন্দ্যোপাধ্যায় ও তারাপদ মুখোপাধ্যায়। বিজনবিহারী ভট্টাচার্যের মতে, 'আর কোনো প্রবলতর প্রমাণ না পাইলে শ্রীকৃষ্ণকীর্তনকে শ্রীকৃষ্ণসন্দর্ভ না বলিব কেন?' অসিতকুমার বন্দ্যোপাধ্যায় বলিয়াছেন, 'যতদিন শ্রীকৃষ্ণকীর্তনের যথার্থ নাম আবিষ্কৃত না হইতেছে ততদিন ইহাকে শ্রীকৃষ্ণসন্দর্ভ বলিয়াই গ্রহণ করিতে হইবে।' তারাপদ মুখোপাধ্যায়ের বক্তব্য, 'পুথির আনুমানিক নাম 'কৃষ্ণধামালী' বা 'রাধাকৃষ্ণরতিবিলাপ' বা 'রাধাকৃষ্ণ প্রেমামৃত' না হয়ে শ্রীকৃষ্ণকীর্তন হওয়ায় গুরুতর অন্যায় হয়নি। গুরুতর অসঙ্গতি বা প্রবল বিরুদ্ধ প্রমাণ না পেলে সম্পাদক প্রদত্ত এবং পণ্ডিতজন স্বীকৃত 'শ্রীকৃষ্ণকীর্তন' নাম পরিবর্তনের কোনো হেতু নেই।'...

আমরা বসন্তরঞ্জন -সম্পাদিত নামহীন এই খণ্ডিত পুথির শ্রীকৃষ্ণসন্দর্ভ নামকরণের প্রতিই আমাদের সমর্থন প্রকাশ করি। এই পুথির আনুমানিক শ্রীকৃষ্ণকীর্তন নাম অপেক্ষা শ্রীকৃষ্ণসন্দর্ভ নামকরণ অনেক বেশি যুক্তিপূর্ণ ও গ্রহণযোগ্য।...

আমরা পুথির মধ্যে প্রাপ্ত রসিদের গুরুত্ব স্বীকার করি এবং উপসংহারে বলি যে এই রসিদ যখন লিখিত হয় তখন সম্ভবতঃ পুথির প্রথম ও শেষ পৃষ্ঠাও ছিল। যদি নাও থাকে তাহা হইলেও পুথির প্রকৃত নামটি পাণ্ডুলিপি মালিকের অবশ্যই জানা ছিল। রসিদে যে শ্রীকৃষ্ণসন্দর্ভ নামটি পাই তাহা যে পুথির আসল নাম নয়—সে কথা প্রমাণ করা কঠিন। সম্পাদক প্রদত্ত নাম অপেক্ষা পুথির অভ্যন্তরে প্রাপ্ত নামটিকে গ্রহণ করাই অধিকতর যুক্তিসঙ্গত বলিয়া মনে করি।[1]

[ বড়ু চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্তন সমগ্র, সপ্তম সংস্করণ, আগস্ট, ১৯৯৬। ]

## সত্যনারায়ণ দাশ (১৯৪০-১৯৯৯)

*শ্রীকৃষ্ণকীর্তনের পুনর্বিচার (আগস্ট, ১৯৯৯)*

১ প্রস্তাবনা।

২ জায়সীর পদ্মাবৎ কাব্যের সঙ্গে মিল (আঙ্গিকগত, বর্ণনাগত, উপমাগত, শব্দ ও সংখ্যাশব্দপ্রয়োগগত, ঘটনা ও বিষয়বস্তুগত। যোগসাধনার সঙ্গে সম্পর্ক)। বড়ু যে জায়সীর দ্বারা প্রভাবিত সে-সম্পর্কে প্রমাণ।

৩ শ্রীকৃষ্ণবিজয়, গোপালবিজয় এবং শ্রীকৃষ্ণকীর্তন (তিন কাব্যের ভাষার তুলনামূলক আলোচনার দ্বারা শ্রীকৃষ্ণকীর্তনের ভাষার অর্বাচীনত্ব প্রতিষ্ঠা)।

১. লক্ষ্য করবার বিষয় অমিত্রসূদন এবং আর যাঁরা 'শ্রীকৃষ্ণসন্দর্ভ' নামকরণের পক্ষপাতী, সকলেই তাঁদের প্রকাশিত গ্রন্থ বা প্রবন্ধে 'শ্রীকৃষ্ণকীর্তন' নামটিই ব্যবহার করেছেন।

৪ কৃষ্ণচরিত্রে ঐশ্বর্যভাব : প্রকৃতপক্ষে অর্বাচীনতার লক্ষণ ; কবির দেবত্বে অবিশ্বাস, ভক্তিহীনতা। এই সঙ্গে পরবর্তী দুটি বিষয়ও বিবেচ্য।

৫ ধর্মসমন্বয়চিন্তা (হরি, হর, রাম, কৃষ্ণ অভিন্ন—এই চিন্তার জন্ম সপ্তদশ শতকে। এই শতকের কাব্যকবিতায় এই চিন্তার প্রকাশ লক্ষ্য করা যায়। শ্রীকৃষ্ণকীর্তনের কবির এই দৃষ্টিভঙ্গি অর্বাচীনতার সূচক)।

৬ কাব্যের গ্রাম্যতাদোষ ও কবির রুচিবিকার (এটিও আসলে সপ্তদশ-অষ্টাদশ শতকের সাহিত্যের যুগলক্ষণ)।

৭ কয়েকটি অপ্রধান প্রসঙ্গ (ভণিতাবিচার—রাধাচন্দ্রাবলীর অভিন্নতা অর্বাচীন কাব্যেও লক্ষণীয়—রাধার বিরহের প্রাধান্য ও প্রতিষ্ঠা অর্বাচীন কালের ঘটনা)।

৮ রচয়িতা এক না একাধিক (বিমানবিহারী মজুমদারের মত খণ্ডন—তারাপদ মুখোপাধ্যায় ও যোগেশচন্দ্র রায় বিদ্যানিধির মতবিচার)।

৯ কবি ও তাঁর বাসভূমি :

কবির বাসভূমি নির্ধারণে কয়েকটি গুরুত্বপূর্ণ অথচ অবহেলিত বিষয় : (ক) ভাষাবৈশিষ্ট্য—১. আঞ্চলিক উপাদান, ২. মগহী উপাদান, ৩. ভোজপুরী উপাদান, ৪. মৈথিলী উপাদান, ৫. ওড়িয়া উপাদান। এই মিশ্রণের কারণ অনুসন্ধান : মিশ্রিত ভাষাটি এখনও অঞ্চলবিশেষে প্রচলিত—কবি নিঃসন্দেহে সেই অঞ্চলের। ভাষা ছাড়াও আরো কয়েকটি বিষয় এই সিদ্ধান্তের পোষক : (খ) কবির রামানুগত্য, (গ) বৃক্ষনাম (ঘ) প্রচারভূমি (ঙ) সমাজসংক্রান্ত গুরুত্বপূর্ণ তথ্য—গোয়ালাসমাজে স্তরভেদ, নাচনীপ্রসঙ্গ, অবাঙালি সংস্কৃতি, ঘাটোয়ালসংক্রান্ত তথ্য (চ) বাসলীপূজা (ছ) বড়ু পদবী ও কবির সামাজিক পরিচয়। সমস্ত তথ্য বিচার করে বোঝা যায় কবি সিংভূম অঞ্চলের।

১০ গঠন-পদ্ধতি (প্রচলিত মতখণ্ডন)।

১১ শ্রীকৃষ্ণকীর্তন ও অংকিয়া নাট (বড়ুর শংকরদেবের রচনার সঙ্গে পরিচয়ের প্রমাণ—ভাষায় রূপতত্ত্বগত মিল, বর্ণনা ও ঘটনাগত মিল—দুর্গাবরী রামায়ণের সঙ্গে সাদৃশ্য)।

১২ বিষ্ণুপালের মনসামঙ্গল ও শ্রীকৃষ্ণকীর্তন (বাক্য-বাক্যাংশ-সংখ্যাশব্দের প্রয়োগরীতিগত মিল—সামাজিক প্রথাগত, ঘটনাগত, কাব্যরীতিগত, ভাষাগত, লিখনরীতিগত মিল—শ্রীকৃষ্ণকীর্তনের তথাকথিত প্রাচীন বৈশিষ্ট্যগুলি এ কাব্যেও আছে)।

১৩ জগজ্জীবনের মনসামঙ্গল ও শ্রীকৃষ্ণকীর্তন (আঞ্চলিক সংস্কৃতিগত ঐক্য—ঘটনার মিল—চরিত্রচিত্রণে মিল—কাব্যরীতির মিল—বাক্য-বাক্যাংশের মিল—ভাষাবৈশিষ্ট্যগত মিল—তিনটি কাব্যের মিল থেকে সিদ্ধান্ত)।

১৪ শ্রীকৃষ্ণকীর্তন কাব্যের ভাষায় স্পষ্ট অর্বাচীন বৈশিষ্ট্য : (স্বরসঙ্গতি–অপিনিহিতি –আদ্য অ > ও –ফার্সী প্রত্যয় ও শব্দ –ইনী স্ত্রী প্রত্যয় –অ, আ, অন্, অন্ত ভাববচন –ইল ভাববচনের এবং ইল নিষ্ঠা বিশেষণের স্বল্পতা –তুমর্থে –ইতে প্রয়োগ –ইল যৌগিক ভাবকর্মবাচ্যের স্বল্প প্রয়োগ –অনুসর্গ বচনরীতিতে পুরুষজ্ঞাপকবিভক্তি প্রয়োগে সর্বনামপদে অর্বাচীনতা –যৌগিক কালের প্রয়োগ –ব্রজবুলির ব্যাপক প্রভাব)।

১৫ প্রাচীনত্বের প্রমাণরূপে বিবেচিত বিশিষ্টতাগুলির বিচাব।
বিশিষ্টতাগুলির অধিকাংশ আঞ্চলিক ; বাকিগুলি অর্বাচীনকালের রচনাতেও লভ্য।
(আদ্য অ-পদান্ত অ (লোপ), –মহাপ্রাণতা –লিঙ্গবিধি –বচন –কারকবিভক্তি –সর্বনাম –পুরুষবিভক্তি –ইল-অন্ত পদ –হে-অন্ত পদ –হলি-অন্ত পদ –ইএ কর্মবাচ্য –ঈ কর্মবাচ্য –কৃদন্ত অতীত –ইউ অনুজ্ঞা-র স্বার্থিক প্রত্যয়)।

১৬ ছন্দ (প্রাচীনত্বের লক্ষণ সন্ধান নিরর্থক কেননা কাঠামো সাঙ্গীতিক)।

১৭ সিদ্ধান্ত : ১. কাব্যটি চৈতন্য-পরবর্তীকালে রচিত। রচনাকাল সপ্তদশ শতক। গোপালবিজয় এবং জগজ্জীবন ঘোষালের মনসামঙ্গল রচনার মধ্যবর্তী কোনো সময়ে সম্ভবত রচিত। ২. কবি নান্নুর বা ছাতনার নন। তিনি ছিলেন সিংভূম অঞ্চলের অধিবাসী। ৩. উপরিউক্ত দুটি সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে বলতে হয় এ কাব্যের প্রকৃত নাম শ্রীকৃষ্ণকীর্তন হতে পারে না।[১]

পরিশিষ্ট

১ প্রক্ষেপ বিচার।

২ লিপিবিচার।

---

১. সত্যনারায়ণ দাশ 'শ্রীকৃষ্ণকীর্তন : পুনর্বিচাব' নামে একটি পূর্ণাঙ্গ গ্রন্থ রচনা করেছেন। তাঁব সম্পূর্ণ স্বতন্ত্র মত এ-গ্রন্থে পাওয়া যাবে। তিনি আলোচ্য গ্রন্থটি চৈতন্য-পববর্তীকালে, সপ্তদশ শতকে রচিত মনে করেন। এখানে গ্রন্থটির সূচিপত্র সম্পূর্ণ তুলে দেওয়া হল।